রক্ষোরথী, ক্ষণ বক্ষঃ হানি মহাক্ষেপে
হতজ্ঞান! রণমধ্যে শোভে ভীম-ধনুঃ,
তূণীর, ফলক, খড়্গ, শঙ্খ, চক্র, গদা-
আদি অস্ত্র; সুকবচ; সৌরকর-রাশি-
সদৃশ কিরীট; আর বীর-ভূষা যত।
সকরুণ গীতে গীতী গাইছে কাঁদিয়া
রক্ষোদুঃখ! স্বর্ণমুদ্রা ছড়াইছে কেহ,
ছড়ায় কুসুম যথা পড়ি ঘোর ঝড়ে
তরু। সুবাসিত জল ঢালে জলবহ,
দমি উচ্চগামী রেণু, বিরত সহিতে
পদভর। চলে রথ সিন্ধু-তীর-মুখে।
সুবর্ণ-শিবিকাসনে, আবৃত কুসুমে,
বসেন শবের পাশে প্রমীলা-সুন্দরী,—
মর্ত্ত্যে রতি মৃত-কামসহ সহগামী!
ললাটে সিন্দূরবিন্দু, গলে ফুলমালা;
কঙ্কণ মৃণালভুজে; বিবিধ ভূষণে
ভূষিতা রাক্ষসবধূ। ঢুলাইছে কাঁদি
চামরিণী সুচামর; কাঁদি ছড়াইছে
ফুলরাশি বামাবৃন্দ। আকুল বিষাদে,
রক্ষঃকুল-নারীকুল কাঁদে হাহারবে।
হায় রে, কোথা সে জ্যোতিঃ ভাতিত যে সদা
মুখচন্দ্রে? কোথা, মরি, সে সুচারু হাসি,

মধুর অধরে নিত্য শোভিত যে, যথা
দিনকরকররাশি তোর বিম্বাধরে,
পঙ্কজিনি ? মৌনব্রতে ব্রতী বিধুমুখী—
পতির উদ্দেশে প্রাণ ও বরাঙ্গ ছাড়ি
গেছে যেন যথা পতি বিরাজেন এবে !
শুকাইলে তরুরাজ, শুকায় রে লতা,
স্বয়ম্বরা বধূ ধনী। কাতারে কাতারে,
চলে রক্ষোরথী সাথে, কোষশূন্য অসি
করে, রবিকর তাহে ঝলে ঝলঝলে,
কাঞ্চন-কঞ্চুকবিভা নয়ন ঝলসে !
উচ্চে উচ্চারয়ে বেদ বেদজ্ঞ চৌদিকে ;
বহে হবির্ব্বহ হোত্রী মহামন্ত্র জপি ;
বিবিধ ভূষণ, বস্ত্র, চন্দন, কস্তুরী,
কেশর, কুঙ্কুম, পুষ্প বহে রক্ষোবধূ
স্বর্ণপাত্রে ; স্বর্ণকুম্ভে পূত অম্ভোরাশি
গাঙ্গেয় ; সুবর্ণদীপ দীপে চারিদিকে।
বাজে ঢাক, বাজে ঢোল, কাড়া কড়কড়ে ;
বাজে করতাল, বাজে মৃদঙ্গ, তুম্বকী ;
বাজিছে ঝাঁঝরী, শঙ্খ ; দেয় হুলাহুলি
সধবা রাক্ষসনারী আর্দ্র অশ্রুনীরে—
হায় রে, মঙ্গলধ্বনি অমঙ্গল দিনে !
বাহিরিলা পদব্রজে রক্ষঃকুলরাজা

রাবণ ; –বিশদ-বস্ত্র, বিশদ-উত্তরী,
ধুতূরার মালা যেন ধূর্জ্জটির গলে ;
চারিদিকে মন্ত্রিদল নতভাবে।
নীরব কর্ব্বুর-পতি অশ্রুপূর্ণ-আঁখি,
নীরব সচিববৃন্দ, অধিকারী যত
রক্ষঃশ্রেষ্ঠ। বাহিরিল কাঁদিয়া পশ্চাতে
রক্ষোপুরবাসী রক্ষঃ—আবাল-বনিতা-
বৃদ্ধ ; শূন্য করি পুরী, আঁধার রে এবে
গোকুলভবন যথা শ্যামের বিহনে!
ধীরে ধীরে সিন্ধুমুখে, তিতি অশ্রুনীরে,
চলে সবে, পূরি দেশ বিষাদ-নিনাদে!

কহিলা অঙ্গদে প্রভু সুমধুর-স্বরে,—
"দশ শত রথী সঙ্গে যাও মহাবলী
যুবরাজ! রক্ষঃসহ মিত্রভাবে তুমি,
সিন্ধুতীরে। সাবধানে যাও, হে সুরথি!
আকুল পরাণ মম রক্ষঃকুলশোকে!
এ বিপদে পরাপর নাহি ভাবি মনে,
কুমার! লক্ষ্মণশূরে হেরি পাছে রোষে,
পূর্ব্ব-কথা স্মরি মনে কর্ব্বুরাধিপতি,
যাও তুমি, যুবরাজ! রাজচূড়ামণি,
পিতা তব বিমুখিলা সমরে রাক্ষসে,
শিষ্টাচারে, শিষ্টাচার, তোষ তুমি তারে!"

দশ শত রথী সাথে চলিলা সুরথী
অঙ্গদ সাগরমুখে। আইলা আকাশে
দেবকুল ;—ঐরাবতে দেবকুলপতি,
সঙ্গে বরাঙ্গনা শচী অনন্তযৌবনা,
শিখিধ্বজে শিখিধ্বজ স্কন্দ তারকারি
সেনানী ; চিত্রিত রথে চিত্ররথ রথী ;
মৃগে বায়ুকুলরাজ ; ভীষণ মহিষে
কৃতান্ত ; পুষ্পকে যক্ষ, অলকার পতি ;—
আইলা রজনীকান্ত শান্ত সুধানিধি,
মলিন তপনতেজে ; আইলা সুহাসী
অশ্বিনীকুমারযুগ, আর দেব যত।
আইলা সুরসুন্দরী, গন্ধর্ব্ব, অপ্সরা,
কিন্নর, কিন্নরী। রঙ্গে বাজিল অম্বরে
দিব্য বাদ্য। দেব-ঋষি আইলা কৌতুকে,
আর আর প্রাণী যত ত্রিদিবনিবাসী।

উতরি সাগরতীরে, রচিলা সত্বরে
যথাবিধি চিতা রক্ষঃ, বহিল বাহকে
সুগন্ধ চন্দনকাষ্ঠ, ঘৃত ভারে ভারে।
মন্দাকিনী-পূত-জলে ধুইয়া যতনে
শবে, সুকৌষিক-বস্ত্র পরাই, থুইল
দাহস্থানে রক্ষোদল ; পড়িলা গম্ভীরে
মন্ত্র রক্ষঃ-পুরোহিত। অবগাহি দেহ

মহাতীর্থে সাধ্বী-সতী প্রমীলা-সুন্দরী
খুলি রত্ন-আভরণ, বিতরিলা সবে।
প্রণমিয়া গুরুজনে মধুরভাষিণী,
সম্ভাষি মধুরভাষে দৈত্যবালাদলে,
কহিলা ;—"লো সহচরি, এতদিনে আজি
ফুরাইল জীব-লীলা জীবলীলা-স্থলে
আমার ! ফিরিয়া সবে যাও দৈত্যদেশে।
কহিও পিতার পদে এ সব বারতা,
বাসন্তি ! মায়েরে মোর"—হায় রে, বহিল
সহসা নয়নজল ! নীরবিলা সতী ;—
কাঁদিল দানববালা হাহাকার-রবে !
মুহূর্ত্তে সম্বরি শোক কহিলা সুন্দরী ;
"কহিও মায়েরে মোর, এ দাসীর ভালে
লিখিলা বিধাতা যাহা, তাই লো ঘটিল
এত দিনে ! যাঁর হাতে সঁপিলা দাসীরে
পিতা মাতা, চলিনু লো আজি তাঁর সাথে ;—
পতি বিনা অবলার কি গতি জগতে ?
আর কি কহিব, সখি ? ভুল না লো তারে—
প্রমীলার এই ভিক্ষা তোমা সবা কাছে।"
চিতায় আরোহি সতী ( ফুলাসনে যেন !)
বসিলা আনন্দমতি পতি-পদতলে ;
প্রফুল্ল-কুসুমদাম কবরী-প্রদেশে।

বাজিল রাক্ষসবাদ্য ; উচ্চে উচ্চারিল
বেদ বেদী ; রক্ষোনারী দিল হুলাহুলি ;
সে রবের সহ মিশি উঠিল আকাশে
হাহাকার ! পুষ্পবৃষ্টি হইল চৌদিকে।
বিবিধ ভূষণ, বস্ত্র, চন্দন, কস্তুরী,
কেশর, কুস্কুম-আদি দিল রক্ষোবালা
যথাবিধি ; পশুকুলে নাশি তীক্ষ্ণশরে,
ঘৃতাক্ত করিয়া রক্ষঃ যতনে থুইল
চারিদিকে, যথা মহানবমীর দিনে,
শাক্ত ভক্ত-গৃহে, শক্তি, তব পীঠতলে !
অগ্রসরি রক্ষোরাজ কহিলা কাতরে ;—
"ছিল আশা, মেঘনাদ, মুদিব অন্তিমে
এ নয়নদ্বয় আমি তোমার সম্মুখে !—
সঁপি রাজ্যভার, পুত্র, তোমায়, করিব
মহাযাত্রা ! কিন্তু বিধি—বুঝিব কেমনে
তাঁর লীলা ?—ভাঁড়াইলা সে সুখ আমারে।
ছিল আশা, রক্ষঃকুলরাজসিংহাসনে
জুড়াইব আঁখি, বৎস, দেখিয়া তোমারে,
বামে রক্ষঃকুললক্ষ্মী রক্ষোরাণীরূপে
পুত্রবধূ ! বৃথা আশা ! পূর্ব্বজন্ম-ফলে
হেরি তোমা দোঁহে আজি এ কাল-আসনে !
কর্ব্বুর-গৌরব-রবি চির-রাহুগ্রাসে।

সেবিনু শিবেরে আমি বহু যত্ন করি,
লভিতে কি এই ফল ? কেমনে ফিরিব,—
হায় রে, কে কবে মোরে, ফিরিব কেমনে
শূন্য লঙ্কাধামে আর ? কি সান্ত্বনা-ছলে
সান্ত্বনিব মায়ে তব, কে কবে আমারে ?
'কোথা পুত্র পুত্রবধূ আমার ?' সুধিবে
যবে রাণী মন্দোদরী,—'কি সুখে আইলে
রাখি দোঁহে সিন্ধুতীরে, রক্ষঃকুলপতি ?'
কি ক'য়ে বুঝাব তারে ? হায় রে, কি ক'য়ে ?
হা পুত্র ! হা বীরশ্রেষ্ঠ ! চিরজয়ী রণে।
হা মাতঃ রাক্ষসলক্ষ্মি ! কি পাপে লিখিলা
এ পীড়া দারুণ বিধি রাবণের ভালে ?
        অধীর হইলা শূলী কৈলাস-আলয়ে !
নড়িল মস্তকে জটা ; ভীষণ-গর্জ্জনে
গর্জ্জিল ভুজঙ্গবৃন্দ ; ধক্ ধক্ ধকে
জ্বলিল অনল ভালে ; ভৈরব-কল্লোলে
কল্লোলিলা ত্রিপথগা, বরিষায় যথা
বেগবতী স্রোতস্বতী পর্ব্বতকন্দরে !
কাঁপিল কৈলাস-গিরি থর থর থরে !
কাঁপিল আতঙ্কে বিশ্ব ; সভয়ে অভয়া
কৃতাঞ্জলিপুটে সাধ্বী কহিলা মহেশে—
        "কি হেতু সরোষ, প্রভু, কহ তা দাসীরে

মরিল সমরে রক্ষঃ বিধির বিধানে ;
নহে দোষী রঘুরথী ! যদি নাশ
অবিচারে তারে, নাথ, কর ভস্ম আগে
আমায় ।” চরণযুগ ধরিলা জননী ।
সাদরে সতীরে তুলি কহিলা ধূর্জ্জটি ;—
“বিদরে হৃদয় মম, নগরাজবালে,
রক্ষোদুঃখে । জান তুমি কত ভালবাসি
নৈকষেয় শূরে আমি ! তব অনুরোধে,
ক্ষমিব, হে ক্ষেমঙ্করি, শ্রীরাম-লক্ষ্মণে ।”
আদেশিলা অগ্নিদেবে বিষাদে ত্রিশূলী ;—
“পবিত্রি, হে সর্ব্বশুচি, তোমার পরশে
আন শীঘ্র এ সুধামে রাক্ষস-দম্পতি ।”
ইরম্মদরূপে অগ্নি ধাইলা ভূতলে !
সহসা জ্বলিল চিতা । সচকিতে সবে
দেখিলা আগ্নেয়-রথ ; সুবর্ণ-আসনে
সে রথে আসীন বীর বাসববিজয়ী
দিব্যমূর্ত্তি ! বামভাগে প্রমীলা-রূপসী,
অনন্ত যৌবনকান্তি শোভে তনুদেশে ;
চিরসুখহাসিরাশি মধুর-অধরে !
উঠিল গগন-পথে রথবর বেগে ;
বরষিলা পুষ্পাসার দেবকুল মিলি ;
পূরিল বিপুল বিশ্ব আনন্দ-নিনাদে !

দুগ্ধধারে নিবাইল উজ্জ্বল পাবকে
রাক্ষস। পরম যত্নে কুড়াইয়া সবে
ভস্ম, অম্বুরাশিতলে বিসর্জ্জিলা তাহে।
ধৌত করি দাহস্থল জাহ্নবীর জলে
লক্ষ রক্ষঃশিল্পী আশু নির্ম্মিল মিলিয়া
স্বর্ণ-পাটিকেলে মঠ চিতার উপরে ;—
ভেদি অভ্র, মঠচূড়া উঠিল আকাশে।
করি স্নান সিন্ধুনীরে, রক্ষোদল এবে
ফিরিলা লঙ্কার পানে, আর্দ্র অশ্রুনীরে—
বিসর্জ্জি প্রতিমা যেন দশমী-দিবসে !
সপ্ত দিবানিশি লঙ্কা কাঁদিলা বিষাদে।

ইতি শ্রীমেঘনাদবধকাব্যে সংস্ক্রিয়া নাম নবমঃ সর্গঃ

# পরিশিষ্ট

—০০:০:০০—

## প্রথম সর্গ

পৃষ্ঠা—১

বীরবাহু—রাবণের পুত্র। ইনি অতিশয় যোদ্ধা ছিলেন।
রক্ষঃকুলনিধি রাঘবারি—রাক্ষসবংশশ্রেষ্ঠ রাবণ।

কি কৌশলে ইত্যাদি—ঊর্ম্মিলাবিলাসী লক্ষ্মণ কি কৌশলে রাক্ষসকুলভরসাস্বরূপ বাসব-বিজয়ী মেঘনাদবে বধ করিয়া বাসবকে নির্ভয় করিলেন।

যেমতি, মাতঃ, ইত্যাদি—পুরাণে লিখিত আছে যে কবিগুরু বাল্মীকি যৌবনাবস্থায় অতি দুরাচার এবং দুর্বৃ ছিলেন। কোন সময়ে ভগবান্ ব্রহ্মা, ঋষিরূপ ধারণপূর্ব্ব তাঁহাকে অনেক ভৎর্সনা করাতে, তিনি অসৎ-পথ পরি ত্যাগ করিয়া কঠোর তপস্যা আরম্ভ করিলেন। একা তিনি স্নান করিয়া, আপন আবাসে প্রত্যাগমন করিতেছে এমন সময়ে একজন ব্যাধ তাঁহার সমক্ষে কামক্রীড়াস ক্রৌঞ্চমিথুনের মধ্যে ক্রৌঞ্চকে বাণাঘাতে বধ করিল

এতাদৃশ ক্রূরাচরণদর্শনে ক্রুদ্ধ হওয়ায় নিম্নলিখিত শ্লোকটী তাঁহার মুখ হইতে নির্গত হইল।

"মা নিষাদ প্রতিষ্ঠাং ত্বমগমঃ শাশ্বতীঃ সমাঃ।
যৎ ক্রৌঞ্চমিথুনাদেকমবধীঃ কামমোহিতম্ ॥"

ওরে নিষাদ! তুই অকারণে ক্রৌঞ্চমিথুনের মধ্যে কামমোহিত ক্রৌঞ্চকে বধ করিলি, অতএব এই পৃথিবীতে তুই কখনই প্রতিষ্ঠালাভ করিতে পারিবি না।

সেই শুভক্ষণ অবধি ভারতে কবিতার সৃষ্টি হইল। এস্থলে গ্রন্থকার, সরস্বতীর নিকট এই প্রার্থনা করিতেছেন যে, তিনি যেমন কামাসক্ত ক্রৌঞ্চের নিধনাবসরে বাল্মীকির রসনাগ্রে অধিষ্ঠিতা হইয়াছিলেন, তেমনি যেন এ গ্রন্থকারের প্রতিও সানুকম্পা হন। এই কাব্যখানির অনেক স্থল বাল্মীকিকৃত রামায়ণ অবলম্বন করিয়া রচিত হইয়াছে, এই হেতু কবি, বাল্মীকির ভারতীকে আরাধনা করিতেছেন। ক্রৌঞ্চবধূসহ—অর্থাৎ ক্রৌঞ্চবধূ-সহবাসী।

।—২

নরাধম আছিল ইত্যাদি—যে নরাধম যৌবনকালে দস্যুবৃত্তিরত ছিল, (অর্থাৎ বাল্মীকি) সে এক্ষণে তোমার প্রসাদে অমর হইয়াছে।

মৃত্যুঞ্জয়—অমর। মৃত্যুঞ্জয় উমাপতি—মহেশ্বর।
রত্নাকর—কবিগুরু বাল্মীকির পূর্ব্বনাম। রত্নাকর—সাগর।

হায়, মা ইত্যাদি—আমার এমন কি পুণ্য আছে যে, কবিগুরু বাল্মীকির ন্যায় তোমার প্রসাদ লাভ করি?

উর—আবির্ভূত হও।

মধুকরী কল্পনা—রূপক অলঙ্কার। কবিকল্পনাও যেন একজন দেবী।

## পৃষ্ঠা—৩

ফণীন্দ্র—বাসুকী।

ঝলি—ঝল ঝল করিয়া।　　ক্ষণপ্রভা—বিদ্যুৎ।

রত্নসম্ভবা বিভা—রত্নসমূহ হইতে যে আলোকের উৎপত্তি হয়।　　শূলপাণি—যাহার হস্তে শূল।

কাকলী - দূরস্থিত যন্ত্রসমূহের একত্রীভূত মৃদুমধুর ধ্বনি।

বাশরী ইত্যাদি　গোকুল বিপিনে বাঁশরীস্বর যেরূপ মনোহর, বায়ুদ্বারা আনীত কাকলী-লহরী তদ্রূপ মনোহর।

## পৃষ্ঠা—৪

তিতিয়া—ভিজিয়া।　　নৈকষেয়—রাবণ।

## ।—৬

দেউটী—প্রদীপ।　　অন্ধরাজ—ধৃতরাষ্ট্র।

যে দিবস জয়দ্রথ বধ হয়—দ্রোণপর্ব্ব।

সচিবশ্রেষ্ঠ বুধ—মন্ত্রিকুলপ্রধান বিজ্ঞজন।

## পৃষ্ঠা—৭

অভ্রভেদী—আকাশভেদী। অমাত্যপ্রধান—মন্ত্রিকুলশ্রেষ্ঠ।

বৃন্ত—ফুলের বোঁটা। কুবলয়—পদ্ম।

হৃদয়-বৃন্তে ইত্যাদি—মৃণাল হইতে পদ্ম ছিঁড়িয়া লইলে মৃণাল যেরূপ জলে মগ্ন হইয়া যায়, সেইরূপ হৃদয়স্বরূপ বৃন্তে প্রস্ফুটিত পুত্রস্বরূপ কুসুমকে ছিঁড়িয়া লইলে, হৃদয় শোকসাগরে মগ্ন হইয়া যায়।

মদকল—মদমত্ত।

—৮

ইরম্মদ—বজ্রাগ্নি।

পবনপথ—আকাশ। পশিলা—প্রবেশ করিল।

কলম্ব—তীর। বাসবের চাপ—ইন্দ্রধনু।

## পৃষ্ঠা—৯

সন্দেশবহ—দূত।

হর্য্যক্ষ—সিংহ। ভাতিল—দীপ্তিমান্ হইল।

চর্ম্ম—ঢাল। কম্বু—শঙ্খ। অম্বুরাশি—সমুদ্র।

## পৃষ্ঠা—১০

পৃষ্ঠে নাহি অস্ত্রলেখা—পৃষ্ঠে অস্ত্রের দাগ নাই। আমি সম্মুখ-যুদ্ধ করিয়াছি, সুতরাং বক্ষঃস্থল ক্ষত হইয়াছে। পলায়ন করি নাই, সুতরাং পৃষ্ঠে অস্ত্রের চিহ্ন নাই।

দিনমণি অংশুমালী—উভয় শব্দের অর্থ সূর্য্য। কিন্তু এস্থলে পুনরুক্তি নিবারণার্থ অংশুমালী বিশেষণপদ ; অর্থ, অংশু অর্থাৎ কিরণজাল যাহার গলদেশে মাল্য-স্বরূপ।

কাঞ্চন-সৌধকিরীটিনী লঙ্কা—কাঞ্চননির্ম্মিত সৌধ অর্থাৎ অট্টালিকা যে লঙ্কার কিরীটস্বরূপ হইয়াছে।

## া—১১

কঞ্চুক—সর্পচর্ম্ম। অবলেপে—গর্ব্বে।

## পৃষ্ঠা—১২

ভীমাসমা—চণ্ডীর সদৃশী। নিসাদী—গজারোহী।

সাদী—অশ্বারোহী।

## পৃষ্ঠা—১৩

যেমতি স্বর্ণচূড় ইত্যাদি—যেরূপ শীষস্বরূপ সুবর্ণ-চূড়া-মণ্ডিত শস্য, কৃষকের অস্ত্রাঘাতে ক্ষত হইয়া ভূতলে পতিত হয়, সেইরূপ ইত্যাদি।

হিড়িম্বা—রাক্ষসী, ভীমসেনের প্রণয়িনী।

স্নেহনীড়—জননীর ক্রোড়দেশ, শিশু-পক্ষে নীড় অর্থাৎ বাসাস্বরূপ। গরুড়—গরুড়সদৃশ বলবান্।

ঘটোৎকচ—ভীমসেনের ঔরসে হিড়িম্বার গর্ভজাত পুত্র।

কালপৃষ্ঠ—কর্ণের ধনু।

একাঘ্নী—মহা-অস্ত্রবিশেষ। এই অস্ত্র কর্ণ, পার্থকে

মারিবার হেতু যত্নে রাখিয়াছিলেন। কিন্তু দুর্যোধনের অনুরোধে, ঘটোৎকচের উপর নিক্ষেপ করেন।

এ বজ্র-আঘাতে—বজ্রস্বরূপ এই পুত্রশোকাঘাতে।

## পৃষ্ঠা—১৪

মকর—জলজন্তুবিশেষ। ফণিবর—বাসুকী।

বীরকুলর্ষভ—বীরকুলশ্রেষ্ঠ। প্রচেতঃ—হে বরুণ।

## ।—১৫

প্রভঞ্জন—পবন। নিগড়—শৃঙ্খল।

শৃঙ্খলিয়া—শৃঙ্খলে আবদ্ধ করিয়া।

বীতংস—মৃগপক্ষীদিগের বন্ধনোপকরণ ফাঁসি।

## —১৬

কিঙ্কিণীর বোল—অলঙ্কারসমূহের শব্দ।

চিত্রাঙ্গদা—রাবণের এক মহিষী, বীরবাহুর জননী।

কবরী—কেশপাশ, চুল। হিমানী—হিমসমূহ।

পদ্মপর্ণ—পদ্মপত্র। সুরসুন্দরী—বিদ্যুৎ।

সুরসুন্দরীর রূপে—বিদ্যুতের ন্যায়। আসার—বৃষ্টিধারা।

জীমূত-মন্দ্র—মেঘধ্বনি।

নিষ্কোষিল—নিষ্কোষ করিল অর্থাৎ থাপ হইতে বাহির করিল।

## পৃষ্ঠা—১৮

হায়, দেবি, ইত্যাদি—যেরূপ বনদেশে প্রবলতর বায়ু বহিয়া শিমুল-শিম্বী অর্থাৎ তুলার পাব্‌ড়ী স্ববলে ফুটাইলে তুলারাশি ইতস্ততঃ ইত্যাদি।

নীরবিলা—নীরব হইলেন।

## পৃষ্ঠা—১৯

বীরপ্রসূন—বীরকুলকুসুমরূপ।　　প্রসূ—জননী।

সরযূ—অযোধ্যাদেশের নদীবিশেষ। ইহার আর একটী নাম ঘর্ঘরা।

কাকোদর—সর্প।

## পৃষ্ঠা—২০

অরাবণ ইত্যাদি—হয় ত অদ্য আমি রামকে মারিব, নয় রাম আমাকে মারিবে।

কর্ব্বুরবৃন্দ—রাক্ষসসমূহ।

দেব-দৈত্য-নর-ত্রাস—দেবতা, দৈত্য, মনুষ্য ইহাদিগের ভয়ের হেতু।

বারী—গজগৃহ।　মন্দুরা—অশ্বালয়।　মুখস্—লাগাম।

ব্রজ—সমুদায়।　　শিরস্ক—পাগ্‌ড়ী।

ভাস্বর—দীপ্তিশালী, উজ্জ্বল।

পিধান—আচ্ছাদন, আবরণ, ( তরবারি পক্ষে ) খাপ।

আয়সী—লৌহ-আবরণ, সাঁজোয়া। নিষাদী—মাহুত।

বজ্রপাণি—ইন্দ্র। সাদী—অশ্বারূঢ়।

।—২১

ভিন্দিপাল—অস্ত্রবিশেষ। পরশু—কুঠার

কেতন—ধ্বজা। হয়ব্যূহ—অশ্বসমূহ।

হ্রেষিল - হ্রেষারব করিল। অশ্বধ্বনির নাম হ্রেষা।

কোদণ্ড - ধনুঃ। বারুণী—বরুণ স্ত্রী। আরাব—রব, ধ্বনি।

জলেশ পাশী—এ স্থলে উভয় শব্দেরই বরুণার্থবাচকতা-প্রযুক্ত পুনরুক্তিদোষের সম্ভাবনা। অতএব তন্নিবারণার্থ উভয়ের মধ্যে একটীকে বিশেষ্য, অপরটীকে বিশেষণরূপে কল্পনা করিতে হইবে।

জলেশ—জলের ঈশ অর্থাৎ অধিষ্ঠাতা।

পাশী—পাশনামক অস্ত্রধারী। বরুণের অস্ত্রের নাম পাশ।

-২২

কল কল রবে - বারুণীর সখীর নাম মুরলা। মুরলা নদীবিশেষ। সুতরাং তাহার কল কল রবেই উত্তর করা স্বভাব।

লাঘবিতে—লাঘব করিতে।

—২৩

গৃহে—স্বগৃহে। বৈকুণ্ঠধামে চটুলা—চঞ্চলা।

রজতকান্তি-ছটা-বিভ্রম—সফরীর ( পুঁঠীমাছের ) শরীর দেখিলে বোধ হয় যেন, বিধাতা তাহাকে রজত ( রূপা ) দিয়া গড়িয়াছেন।

বিভাবসুরে—সূর্য্যকে।　　ধনদ—কুবের।

## পৃ—২৪

স্বর্ণ-দীপাবলী ইত্যাদি—যেমন পূর্ণচন্দ্রের তেজে জোনাকীব্রজ হীনতেজাঃ হয়, তদ্রূপ লক্ষ্মীর রূপের আভায় দীপসমূহ তেজোহীন হইয়া জ্বলিতেছে।

উরসে—বক্ষঃস্থলে।

## পৃ—২৫

পাশী—পাশ-অস্ত্র ধারী বরুণ।

যাদঃপতি—সাগর।　　রোধঃ—তট।　　চল—চঞ্চল।

ঊর্ম্মি—তরঙ্গ।　　অতিকায়—রাবণের পুত্র।

## পৃ—২৬

দুকূল—পট্টবস্ত্র।　　কাঞ্চী—মেখলা, কটিভূষণ।

চক্রনেমি—চক্রের নেমি অর্থাৎ পরিধি।　　দন্তী—হাতী।

দণ্ডধর যথা কালদণ্ড—যম যেরূপ কালদণ্ড আস্ফালন করেন।

নিক্বণ—মধুরধ্বনি।

পৃ—২৭

বাতায়ন—জানালা।

ত্রিদিব-বিভব—স্বর্গের ঐশ্বর্য্য। স্বরীশ্বর—ইন্দ্র।

মহারথী—অতি যুদ্ধবিশারদ। অস্ত্র-শস্ত্র-প্রবীণ—যে যোদ্ধা একাকী দশ সহস্র ধনুর্দ্ধারীর সহিত যুদ্ধ করিতে পারেন।

প্রক্ষ্বেড়ন—লৌহধনু।

পৃ—২৮।—বৈশ্বানর—অগ্নি।

পৃ—২৯।—প্রাক্তন—অদৃষ্ট। শিখণ্ডিনী—ময়ূরী।

আখণ্ডল-ধনুঃ—ইন্দ্রের ধনু। ইন্দ্রের ধনুতে যে সকল নানাপ্রকার রত্ন-আভা লক্ষিত হয়, সেইরূপ আভাতে ইত্যাদি।

মঞ্জু—সুন্দর, মনোরম।

মুরলার গৌর বর্ণ, নীল বস্ত্র এবং মণিময় স্বর্ণালঙ্কার-সকলের একত্রীভূত আভা ইন্দ্রধনুসদৃশ।

বৈজয়ন্ত—ইন্দ্রের পুরী। ইহার আর একটী নাম অমরাবতী।

অলিন্দ—বারাণ্ডা।

পৃ—৩০

বসন্তানিল—বসন্তকালের বায়ু।

শরাসন—ধনু। নিষঙ্গ—তূণ। শিঞ্জিত—অলঙ্কারধ্বনি।
ভানুসুতে—হে সূর্য্যতনয়ে।

পৃ—৩২

রথীন্দ্রর্ষভ—রথীর শ্রেষ্ঠ। হৈমবতীসুত—কার্ত্তিকেয়।
কিরীটী—অর্জ্জুন। আশুগতি—বায়ু।

পৃ—৩৩

ব্রততী—লতা। শিঞ্জিনী—ধনুকের ছিলা।

পৃ—৩৪

কাঞ্চন-কঞ্চুক—সোণার সাঁজোয়া। কর্ব্বুর—রাক্ষস।

পৃ—৩৫।—মেঘবাহন—ইন্দ্র।

পৃ—৩৬।—বন্দী—স্তুতিপাঠক।

হে রাজসুন্দরী—হে রক্ষোরাজধানী লঙ্কে।
রাণি—হে লঙ্কে।
ওই ভীম বাম-করে—মেঘনাদের ভীষণ বাম করে।
আখণ্ডল—ইন্দ্র। পশুপতি—শিব।
পাশুপত—শৈব অস্ত্রবিশেষ। নৈকষেয়—নিকষাপুত্র রাবণ।
বীরধাত্রী—বীরজননী।
অরিন্দম—শত্রুদমনকারী।

# দ্বিতীয় সর্গ

পৃ—৩৭

সুচারু-তারা শর্ব্বরী—সুন্দর তারাবৃন্দমণ্ডিত রজনী

বিলাসী—সৌখীন, ফুলবাবু।

পৃ—৩৮

বাদিত্র—বাজনা।

শিঞ্জিতে—অলঙ্কারধ্বনিতে। ওদন—অন্ন।

পুণ্ডরীকাক্ষ—বিষ্ণু।

পৃ—৩৯।—বৃত্রবিজয়ি—হে বৃত্রঘ্ন, ইন্দ্র।

পৃ—৪০

বৈনতেয়—বিনতানন্দন গরুড়।

বল-জ্যেষ্ঠ—বলে সর্ব্বাপেক্ষা প্রবল।

স্বকর্ম্ম—গীতবাদ্যাদি। পন্নগ-অশন—সর্পভক্ষক, গরুড়

সর্ব্বশুচি—অগ্নি। মেঘনাদের ইষ্টদেব।

পৃ—৪১

চন্দ্রশেখর—চন্দ্রশিরোভূষণ, শিব। বিরূপাক্ষ—শিব।

ত্রিলোচন মহাদেব। অনম্বর-পথ—আকাশপথ।

পৃ—৪২

মাতলি—ইন্দ্র-সারথি।　　বাহিরি—বাহির হইয়া।

ভাবি ইত্যাদি—রাত্রি প্রভাত হইয়াছে, এই ভাবিয়া।

পৃ—৪৩

বপু—দেহ।　স্বরীশ্বর—ইন্দ্র।　পরন্তপ—শত্রুপীড়ক।

পৃ—৪৪

তিনিও আপনি—স্বয়ং লক্ষ্মীও।

কুলিশ—বজ্র।　　তেঁই—সেই কারণে।

পৃ—৪৫।—হরে দুষ্ট—দুষ্ট রাবণ হরণ করিয়াছে।

পৃ—৪৬

দাসীর কলঙ্ক—আমার পতিকে যে ইন্দ্রজিৎ রণে পরাভূত করে, এই আমার কলঙ্ক।

মঞ্জুনাশিনী—সুন্দরী-কুল-গর্ব্বহারিণী।　　নিধন—নাশ।

বৃষধ্বজ—শিব।　　অদিতিনন্দন—ইন্দ্র।

পৃ—৪৭

জগদম্বে—হে জগন্মাতঃ।　　স্তুতিলা—স্তব করিলা।

মঙ্গলনিক্কণ—মঙ্গলধ্বনি।

পৃ—৪৮

( বিকটশিখর ! )—ভীষণশৃঙ্গ। মহাদেব এই শৃঙ্গোপরি বসিয়া যোগসাধন করেন বলিয়া, ইহা যোগাসননামে

বিখ্যাত। কবি এই সর্গের স্থানান্তরে তাহা স্পষ্টরূপে লিখিয়াছেন, যথা—

"কৈলাস শিখর-শিরে ভীষণশিখর
ভৃগুমান্, যোগাসননামেতে বিখ্যাত ভুবনে।"

তারাকারা—তারাকৃতি অর্থাৎ তারাস্বরূপ।

## পৃ—৪৯

ভবেশ-ভাবিনী—শিবমোহিনী দুর্গা।

ভেটিব—সাক্ষাৎ করিব।

বিহারিতেছিলা—বিহার করিতেছিলেন।

ত্বিষাম্পতি—সূর্য্য। সমাধি—ধ্যান।

## পৃ—৫০

পিণাকী—পিণাক নামক ধনুর্দ্ধারী অর্থাৎ শিব।

মধুকালে বসন্তকালে।

রত্ন-সঙ্কলিত-আভা—অর্থাৎ যে বস্ত্রে বিবিধ রত্নের আভা আছে।

কৌষেয়—রঙ্ বিশেষ।

লাক্ষারস—আল্তা। স্মর-হর-প্রিয়া—শিবপ্রিয়া, দুর্গা।

স্মরপ্রিয়া—কামপ্রিয়া, রতি।

স্বদেশ-সঙ্গীতধ্বনি - স্বদেশীয় ভাষা শব্দ।

পৃ—৫১।—শৈলসুতা—হিমালয়কন্যা, গৌরী।

মন্মথ—মদন। বিভাবসু—অগ্নি।

যোগপতি—মহাদেব।

দক্ষ-দোষে—দক্ষ ব্রহ্মার পুত্র। ইঁহার ষোলটী কন্যার মধ্যে কনিষ্ঠা সতী। শিব দক্ষ-দুহিতা সতীকে বিবাহ করেন। এক সময়ে ভৃগুযজ্ঞে শিব দক্ষকে অভিবাদন করেন না, এই ক্রোধে ইনি শিবহীন যজ্ঞের অনুষ্ঠান করেন। সতী এই যজ্ঞে আগমন করিয়া পতিনিন্দা শ্রবণ করিয়া দেহ ত্যাগ করেন।

## পৃ—৫৩

মলম্বা—স্বর্ণপাত্র।       অম্বর—বসন।

মলম্বা অম্বরে ইত্যাদি–তাম্র স্বর্ণপাত্রস্বরূপ বস্ত্রাবৃত হইলে অর্থাৎ তামার গিল্‌টী করিলে, যদি এত শোভা হয়, তাহা হইলে বিশুদ্ধ কাঞ্চনকান্তি কত মনোহর হইবে। শ্রীপতি বিষ্ণু পুরুষ হইয়া স্ত্রীবেশ ধরিয়া যখন এত মনোহর হইয়াছিলেন, তখন তুমি প্রকৃত নারী, তোমাকে এ বেশে দেখিলে লোকের কি দশা না ঘটিবে।

কণ্টকময় মৃণাল ইত্যাদি--অগ্রে দুর্গা নলিনীস্বরূপ, পশ্চাতে মদন কণ্টকময় মৃণাল। তূণস্থ শরসকল কণ্টক-স্বরূপ।

## পৃ—৫৪

জলকান্ত ইত্যাদি—শান্তিদেবী আসিলে যেমন সমুদ্র স্থিরভাব ধরেন।

কপর্দ্দী—মহাদেব। চিত্রভানু—অগ্নি।

পৃ—৫৫

কেশরিকিশোর ইত্যাদি—মেঘের গর্জ্জনে এবং বিদ্যুদগ্নিতে ভীত হইয়া যেমন কেশরি-কিশোর অর্থাৎ সিংহশাবক সিংহীর ক্রোড়দেশে প্রবেশ করে, সেইরূপ শিবের ললাটস্থ অগ্নির গর্জ্জনে ও তেজে ভীত হইয়া মদন, ভগবতীর বক্ষঃস্থলে আশ্রয় লইলেন।

পৃ—৫৬

প্রেমামোদে মাতিলা ইত্যাদি—চন্দ্রচূড়কে কামমদে মত্ত দেখিয়া, ললাটস্থ চন্দ্র লজ্জায় মলিন হইলেন। অগ্নিও ভস্মাবৃত হইয়া রহিলেন।

তারে—ইন্দ্রকে।

পৃ—৫৭

মীনধ্বজ—মদন।

ঘন রাশি রাশি ইত্যাদি—স্বর্ণবর্ণ মেঘপুঞ্জ সুরভিবায়ুস্বরূপ নিশ্বাসত্যাগ এবং নানাপ্রকার সুগন্ধি পুষ্পবৃষ্টি করিয়া দেবদম্পতিকে বেষ্টিত করিল।

প্রসূনাসার—পুষ্পবৃষ্টি। ভানু—সূর্য্য।

পৃ—৫৮

বামদেব—মহাদেব। পঞ্চশর—পঞ্চবাণ, অর্থাৎ কন্দর্প।

ভাস্কর-করে—সূর্য্যকিরণে। বাসব—ইন্দ্র।

বাজী—ঘোড়া। সহস্রাক্ষ—ইন্দ্র।

সৌর-খরতর-কর-জাল ইত্যাদি—সূর্য্যের করজাল-নির্ম্মিত, অর্থাৎ অতীব উজ্জ্বল।

## পৃ—৫৯

সৌমিত্রি—সুমিত্রানন্দন লক্ষ্মণ।

কৃত্তিকা-কুল-বল্লভ সেনানী—কার্ত্তিকেয়।

বৃষভধ্বজ—শিব। ফলক—ঢাল। সুনাসীর—হে ইন্দ্র।

## পৃ—৬০

পূর্ব্বাশার—পূর্ব্ব দিকের।

ইন্দ্রজিত-ত্রাস-হীন করিবে—কেননা, লক্ষ্মণ তাহাকে বধ করিবে।

## পৃ—৬১

চপলা—চঞ্চলা অর্থাৎ বিদ্যুৎ। দম্ভোলি—বজ্র।

## পৃ—৬২

প্রভঞ্জন—বায়ু।

অন্তরিত-পরাক্রমে—কেননা, পরাক্রমী বায়ুদল তাহার অন্তরে অর্থাৎ গর্ভদেশে আবদ্ধ রহিয়াছে।

তুঙ্গ শৃঙ্গধরাকারে—উচ্চ পর্ব্বতাকারে।

তরঙ্গ-আবলী—ঢেউসমূহ। জীমূত—মেঘ।

ক্ষণপ্রভা—বিদ্যুৎ।

## পৃ—৬৩

বৃষ্টিল শিলা—শিলাবৃষ্টি হইল।

সারসন—কট্যাভরণ, অর্থাৎ কোমরবন্ধ।

সৌর-কিরীট—সূর্য্যসদৃশ উজ্জ্বল মুকুট।

হে ত্রিদিববাসি ইত্যাদি—হে স্বর্গবাসি, আপনি যে এক-জন স্বর্গীয় পুরুষ, তাহার কোন সন্দেহ নাই। কেননা, স্বর্গ ব্যতীত আর কোন্ স্থলে লোকের এরূপ মহিমা এবং রূপের সম্ভব আছে?

## পৃ—৬৪

আবির্ভাবি—আবির্ভূত হইয়া।

## পৃ—৬৫

বলি—পূজোপহার।

তরল সলিলে ইত্যাদি—রজোময় কৌমুদিনী অর্থাৎ রৌপ্যপ্রভা চন্দ্রিকা পুনঃ তরল সলিলে অর্থাৎ চঞ্চলজলে দেহ অবগাহে—অবগাহন করিতে লাগিল, অর্থাৎ মেঘমুক্ত চন্দ্রের কিরণজাল পুনঃ জলস্থলে শোভমান হইল।

শিবা—শৃগালী। শবাহারী—মৃতদেহ-ভক্ষক।

ভীম প্রহরণ—ভয়ানক অস্ত্র।

# তৃতীয় সর্গ

## পৃ—৬৬

পতিবিরহে ইত্যাদি—প্রথম সর্গে মেঘনাদ প্রমীলার নিকট বিদায় লইয়া লঙ্কায় গমন করেন এবং রক্ষোরাজ-কর্ত্তৃক সেনাপতিপদে অভিষিক্ত হইয়া ফিরিয়া আসিতে পারিলেন না; প্রমীলা পতির বিরহে উতলা হইয়া উঠিলেন।

## পৃ—৬৭

ব্যাজ—বিলম্ব।

বসন্তসখা—কোকিল।

বিলম্বেন—বিলম্ব করেন।

সীমন্তিনি—হে রমণি।

দাম—মালা।

কৌমুদী—জ্যোৎস্না।

## পৃ—৬৮

পাঁতি—শ্রেণী।

মর্ম্মরিছে—মর্ম্মর শব্দ করিতেছে।

কত যে ইত্যাদি—প্রমীলা, শিশিরস্বরূপ অশ্রুবিন্দুদ্বারা অনেক ফুলদলকে মুক্তিল, অর্থাৎ যেন মুক্তাফল দিয়া অলঙ্কৃত করিল।

সূর্য্যমুখী—পুষ্পবিশেষ।

মিহির—সূর্য্য।

আর কি পাইব আমি ইত্যাদি—সূর্য্যমুখি! যেমন নিশা প্রভাত হইলে, তুই তোর প্রাণনাথ সূর্য্যকে পাইবি, আমি কি আর আমার প্রাণনাথকে পাইব?

পৃ—৬৯।—চমূ—সৈন্য।

পৃ—৭০

কার্ম্মুক—ধনু। ফলক—ঢাল। কঞ্চুক—বর্ম্ম, সাঁজোয়া।
শ্রবণ—কর্ণ। বিদরি—বিদীর্ণ করিয়া।
কন্দর—পর্ব্বতগহ্বর। অলিন্দ—বারাণ্ডা।
শীর্ষক—শিরোভূষণ।

পৃ—৭১

দিবে—স্বর্গে। বর্ত্তুল—গোল। খরশাণ—তীক্ষ্ণ।

পৃ—৭২

বামী—অশ্বস্ত্রী। বড়বা শব্দেরও ঐ অর্থ; কিন্তু এস্থলে প্রমীলার বামীর নাম। বাড়বাগ্নিশিখা-সদৃশ তেজস্বিনী।
কাদম্বিনী—মেঘমালা।
দ্বিষৎ-শোণিত নদে—রিপুকুল-রক্তস্রষ্ট নদে।

পৃ—৭৩

বায়ু-সখা—বায়ুরূপ সখা।

পশ্চিমদ্বারে রামচন্দ্র আপনি ছিলেন। "দাশরথি পশ্চিম দুয়ারে"—প্রথম সর্গ।

পৃ—৭৪।—ভীষণ-দর্শন—ভয়ঙ্কর-মূর্ত্তি।

পৃ—৭৫।—পাবনি—পবনপুত্র।

পৃ—৭৭

গরুত্মতী—যাহার পক্ষ আছে। তরীর পক্ষে পাল।

পৃ—৭৮

কুচযুগ-মাঝে পীবর—পীবর অর্থাৎ স্থূল কুচযুগ-মাঝে।

গিরিশৃঙ্গ-মাঝে—বীরদলের মধ্যে ঊষা-সদৃশী।

রঞ্জন-রাগে—রক্তচন্দনের রক্তিমায়। রাম, দেবাস্ত্রসকল পুষ্পাঞ্জলি দিয়া পূজা করিয়াছেন।

পৃ—৭৯

পিণাক—শিবধনু।

নিশীথে কি ঊষা ইত্যাদি—প্রমীলার দূতী ঊষাসদৃশী তেজাস্বনী। বিভীষণ, দূতীকে চিনিতে না পারিয়া জিজ্ঞাসা করিলেন—অৰ্দ্ধ রাত্রে কি ঊষা আসিলেন?

পৃ—৮১

ভয়ঙ্করী—চিত্রবাঘিনীর বিশেষণ।

রঘুরাজকুলে বীরেশ্বর—দিলীপপুত্র রঘু দিগ্বিজয়ী ছিলেন। আমি বীরকুলোদ্ভব, অতএব সৰ্ব্বত্রই আমাকর্ত্তৃক বীরবীর্য্য সম্মানিত হইয়া থাকে।

পৃ—৮২

স্ববর্ণ বারিদ-পুঞ্জে—মেঘসমূহকে স্ববর্ণান্বিত করিয়া।

পৃ—৮৩

আস্কন্দিতে—এক প্রকার অশ্ব-গতি অথবা নৃত্যে।

শূলপাণি-বীরাঙ্গনা—যে সকল বীরাঙ্গনার হস্তে শূল অস্ত্র আছে।

প্রমীলার প্রতি যে দৃষ্টিপাত করিতেছে, সেই তৎক্ষণাৎ কামমদে মুগ্ধ হইতেছে।

খগেন্দ্র—পক্ষীরাজ অর্থাৎ গরুড়। রমা—লক্ষ্মী।

উপেন্দ্র—বিষ্ণু।

পৃ—৮৪

উলঙ্গিলা অসি—অসি নিষ্কোষিত করিলেন অর্থাৎ অসির খাপ খুলিলেন।

প্রপঞ্চ—বিস্তার, বিবরণ।

পৃ—৮৫

দিগম্বরী যথা দিগম্বরে—কালী যেরূপ শিবকে পদতলে রাখিয়াছেন, প্রমীলা আপন পতিকেও সেইরূপ বশীভূত করিয়া রাখিয়াছে।

যমুনার সুবাসিত জলে ইত্যাদি—যমুনার সুগন্ধজল স্বরূপ প্রমীলার প্রেম-সাগরে কাল-ফণীস্বরূপ ইন্দ্রজিৎ মগ্ন হইয়া রহিয়াছে।

পৃ—৮৬

উথলিছে ইত্যাদি—একে আমি বিপদসাগরে মগ্ন, তাহাতে আবার সেই সাগরে হলাহল জ্বলিতে আরম্ভ করিল, অর্থাৎ আমার বিপদ্ বাড়িয়া উঠিল।

কালসর্প তেজে ইত্যাদি—তোমার অগ্রজ রাবণ তেজোগুণে কালসর্পসদৃশ।

পৃ—৮৭।—(দ্বিতীয়) নৃ-মুণ্ড-মালিনী—চণ্ডী।

পৃ—৮৮

তারক-সূদন—কার্ত্তিকেয়।
ত্বিষাম্পতি—সূর্য্য।
ইন্দু—চন্দ্র।
রোষে—রোষ করিয়া উঠিল।
কৌন্তিক—কুন্তধারী যোধদল।
কুন্ত—শূলবিশেষ।
নারাচ—একপ্রকার লৌহময় বাণবিশেষ।

পৃ—৮৯

সুন্দরী—প্রমীলা।
কৃপাণ—তরবারি।
পিধানে—কোষে, খাপে।

মণিহারা ফণী ইত্যাদি—যেমন মণিহারা ফণী মণি পাইলে সন্তুষ্ট হয়, সেইরূপ প্রমীলাও পতিসমাগমে পরম পরিতুষ্ট হইলেন।

পৃ—৯০

বিরহ-অনলে (দুরূহ)—দুরূহ বিরহানলে।

পীনস্তনী—স্থূলপয়োধরা। শ্রোণিদেশে—নিতম্বে।

ভুলি নিজ দুঃখ ইত্যাদি—গায়কদল এরূপ সুমধুরস্বরে গীত আরম্ভ করিল যে, পিঞ্জরাবদ্ধ পক্ষীসকলও স্ব স্ব দুঃখ বিস্মৃত হইয়া গীতরঙ্গে মত্ত হইল।

পৃ—৯১

হরি—সিংহ।

তৃণজীবি-জীবে—যে জীবসমূহ তৃণাহারে জীবনধারণ করে।

পৃ—৯৩

দীপি—উজ্জ্বল হইয়া। সুখধাম—কৈলাসপুরী।

# চতুর্থ সর্গ

পৃ—৯৪

কবিগুরু—কবিকুলপ্রধান বাল্মীকি।

তব অনুগামী দাস ইত্যাদি—যেমন কোন দরিদ্র জন কোন প্রতাপশালী রাজার সমভিব্যাহারে দূর তীর্থ [ যে তীর্থস্থলে সে একাকী গমনে অক্ষম ] দর্শন করিতে যায়; তেমনি আমিও যশোমন্দিরস্বরূপ তীর্থে তোমার অনুসরণ করিতেছি।

তব পদচিহ্ন ধ্যান করি ইত্যাদি—হে কবিগুরু! তোমার পদচিহ্ন ধ্যান অর্থাৎ নিরীক্ষণ করিয়া কত যাত্রী, এ ভব-মণ্ডলকে যিনি সর্ব্বদা দমন করেন, এমন যে যমরাজ, তাঁহাকে দমন করিয়া অর্থাৎ অমর হইয়া, যশের মন্দিরে প্রবেশ করিয়াছে। অর্থাৎ অনেক কবি, রামায়ণ অবলম্বন করিয়া বহুবিধ কাব্যরচনায় চিরস্থায়ী যশোলাভ করিয়াছেন।

ভর্ত্তৃহরি—ভট্টিকাব্যের গ্রন্থকার। সূরী—পণ্ডিত, বিদ্বান্।

ভবভূতি—বীরচরিতাদি গ্রন্থের রচয়িতা।

ভারতে খ্যাত ইত্যাদি—রঘুবংশরচয়িতা কালিদাস, যিনি ভারতে ভারতীর অর্থাৎ সরস্বতীর বরপুত্র বলিয়া বিখ্যাত।

মুরারি—শ্রীকৃষ্ণ। মুরলী—বংশী।

দ্বিতীয় মুরারি—অনর্ঘরাঘব কাব্যের গ্রন্থকার।

মুরারি মুরলীধ্বনিসদৃশ মুরারি মনোহর—শ্রীকৃষ্ণের বংশীধ্বনিস্বরূপ মুরারির রচনা মনোহর।

কীর্ত্তিবাস—যাঁহাতে কীর্ত্তি সর্ব্বদা বসতি করে, অর্থাৎ যিনি পরম যশস্বী।

কীর্ত্তিবাস—কবি কীর্ত্তিবাস (কৃত্তিবাস) যিনি ভাষা রামায়ণ রচনা করেন।

হে পিতঃ, কেমনে ইত্যাদি—হে কবিগুরু! যদি তুমি আমাকে না শিখাও, তাহা হইলে মহাকবিদিগের সহিত আমি কি প্রকারে কেলি করি?

পৃ — ৯৫

ভাসিছে ইত্যাদি--বীরবর ইন্দ্রজিৎ এবং প্রমীলা-সুন্দরীর সমাগমে লঙ্কাপুরবাসী জনসমূহ আনন্দে মগ্ন হইয়াছে।

সুবর্ণ-দীপ-মালিনী—সুবর্ণদীপাবলী যাহার মালাস্বরূপ হইয়া জ্বলিতেছে।

কেলিছে—কেলি করিতেছে। সুরতে—কামক্রীড়ায়।

শীধু—মদ্য।

যথা মহোৎসবে ইত্যাদি—যেরূপ কোন পুরে পুরবাসী জনগণ মহোৎসবে মত্ত হইলে, হইয়া থাকে।

পলাইবে ইত্যাদি—রাহুরূপ রামের সৈন্য, চন্দ্ররূপ কনকলঙ্কাকে ত্যাগ করিয়া দূরীভূত হইবে।

পৃ — ৯৬

আশা মায়াবিনী ইত্যাদি—পথে, ঘাটে, ঘরে, দ্বারে অর্থাৎ সর্ব্বত্র সকলেই এই কথা কহিতেছে যে, ইন্দ্রজিৎ রাম ও লক্ষ্মণকে মারিবে ইত্যাদি।

রাঘব-বাঞ্ছা—সীতাদেবী।

হায় রে, যেমতি ইত্যাদি—যে খনিগর্ভে সৌরকররাশি অর্থাৎ সূর্য্যকিরণপুঞ্জ প্রবেশ কবিতে অক্ষম, সে খনিগর্ভে সূর্য্যকান্তমণি যেরূপ আভাহীন ইত্যাদি।

রমা—লক্ষ্মী অম্বুরাশি—সাগর।

বীচি-রবে—তরঙ্গ শব্দে।

এ দুঃখ-কাহিনী—সীতার দুঃখ বার্ত্তা। ( পাঠান্তরে 'এ দুঃখবারতা' )

পৃ—৯৭

ও অপূর্ব্ব রূপে—সীতার অপূর্ব্ব রূপে।

সীমন্তে—সিঁথিতে।

পৃ—৯৮

সেই সেতু—অলঙ্কারনিক্ষেপরূপ সেতু, অর্থাৎ আমার অলঙ্কারসকল পথে দেখিয়া, প্রভু আমার তত্ত্ব পাইয়াছেন।

পৃ—১০০

মধু—বসন্তকাল।　　বৈতালিক—স্তুতিপাঠক।

করভ—হস্তিশাবক।　　চিত্রিত—নানাবর্ণযুক্ত।

পৃ—১০১

আশার সরসে রাজীব—আশারূপ সরোবরের পদ্মস্বরূপ অর্থাৎ চিরবাঞ্ছনীয়।

ইচ্ছি—ইচ্ছা করি।　　প্রিয়ম্বদা—মিষ্টভাষিণী।

কাদম্বা—কলহংসী।　　প্লাবন—বন্যা।

পৃ—১০২

অররুপুরে—রাক্ষসপুরে।　　কান্তার—দুর্গম পথ।

সৌরকর-রাশি-বেশে ইত্যাদি—পদ্মবনে সৌরকররাশি

অর্থাৎ সূর্য্যকিরণসমূহ দেখিয়া ভাবিতাম, যেন দেবকন্যা-সকল সৌরকরবেশে পদ্মবনে কেলি করিতেছেন।

অজিন—চর্ম্ম।

পৃ—১০৩

ব্রততী—লতা। ব্যোমকেশ—মহাদেব।

সাঙ্গ কি ইত্যাদি—হে দারুণ বিধাতঃ, নাথের সঙ্গীত-স্বরূপ বাক্যধ্বনি আর কি কখনও আমার শ্রবণকুহরে প্রবেশ করিবে না ?

বনস্থলে তমোময়—তমোময় বনস্থলে অর্থাৎ অন্ধকার-পূর্ণ কাননে।

পৃ—১০৪।—পিইছেন—পান করিতেছেন।

পৃ—১০৫

হেমাঙ্গি—হে সুবর্ণাঙ্গি।

যথা যবে ঘোর বনে ইত্যাদি—পতিবিরহশোকস্বরূপ ব্যাধ, অদৃশ্যভাবে মধুর-গীতগায়িনী পক্ষিণী-স্বরূপ জানকীকে শরাঘাতে ভূমে পাতিতা করিল।

পৃ—১০৬

মরীচিকা—মৃগতৃষ্ণা, সূর্য্যকিরণে জলভ্রম।

পৃ—১০৭।—অবতংস—অলঙ্কার।

ভৃগুরাম-গুরু বলে—যিনি পরশুরামকে স্ববলে পরাজয় করিয়াছেন।

কহিনু কুক্ষণে—কেননা, আমি এরূপ গ্লানি না করিলে, লক্ষ্মণ আমাকে কখনই ত্যাগ করিয়া যাইতেন না, এবং আমারও এ দুরবস্থা ঘটিত না।

## পৃ—১০৮

বৈশ্বানর—অগ্নি।        কমণ্ডলু—যোগীদের পাত্রবিশেষ।

ফুলরাশি ইত্যাদি—মৃগশিশু, করভ, করভী এ সকল ফুলস্বরূপ। সদাব্রতফলাহারী জন্তুদলের মধ্যে রাবণ, কাল-সর্পবেশে প্রবেশ করিয়াছেন।

## পৃ—১০৯

প্রতারিত রোষ—রাগচ্ছল, অর্থাৎ কৃত্রিম রাগ।

## পৃ—১১০

শুনিনু ক্রন্দনধ্বনি—আপনার ক্রন্দনধ্বনির প্রতিধ্বনি শুনিয়া দেবী ভাবিলেন, যেন বনদেবী ইত্যাদি।

হুতাশন তেজে ইত্যাদি—যাহার কঠিন হৃদয়, সে পরাক্রমে, যেরূপ শান্ত হয়, করুণবাক্যে তাদৃশ হয় না। যেমন অতি কঠিন বস্তু লৌহ, অগ্নিসংযোগে গলিয়া থাকে, জল তাহার কি করিতে পারে?

পৃ—১১২

গুঞ্জর—গুঞ্জরধ্বনি করিয়া কহ।

অভ্রভেদী—মেঘস্পর্শী, উচ্চতম।

পুষ্পক—রাবণের রথ। অস্থিরে—অস্থিরভাবে।

পৃ—১১৩।—স্যন্দন—রথ।

পৃ—১১৪

হায়, মা, যেমতি ইত্যাদি—যেরূপ তস্কর অর্থাৎ চোর, নিহিত ধন লইবার নিমিত্ত গুপ্তস্থলে গোপনভাবে আইসে, সেইরূপ রাবণ আমার নিকট আবার আসিবে।

পৃ—১১৫

সে দেশের রাজা—অর্থাৎ বালি। পঞ্চজন বীর—সুগ্রীব, হনূমান প্রভৃতি।

পৃ—১১৬

ধীর ধর্ম্মসম বীর এক—এ স্থলে সরমার পতি বিভীষণ।

পৃ—১১৮

কবন্ধ—মস্তকরহিত দেহ। রক্ষোরথী—কুম্ভকর্ণ।

পৃ—১২০

পরিষ্কারি—পরিষ্কার করিয়া। জিষ্ণু—জয়শীল।

পৌলস্ত্য—পুলস্ত্যের পৌত্র রাবণ।

পৃ—১২২

নীলোর্ম্মিময়—নীলবর্ণ তরঙ্গপরিপূর্ণ।

মনোরথ গতি—মনের ন্যায় শীঘ্র গতিতে।

রঞ্জন—রক্তচন্দন, কেননা, লঙ্কা সুবর্ণগঠিত।

কমনীয়—মনোহর, নয়নানন্দদায়ক।

পৃ—১২৩

এ পুরে বীরযোনি—বীরপুত্র-জন্মদায়িনীস্বরূপ লঙ্কাপুরে, অর্থাৎ যেখানে বীর জন্মায়।

মন্দারের দামে—পারিজাত পুষ্পের মালায়।

বসুধা কামিনী ইত্যাদি—বসন্তে পৃথিবী বহুবিধ পুষ্পরূপ ভূষণে ভূষিতা হন ইত্যাদি।

পৃ—১২৪

ও প্রতিমা—তোমার মূর্ত্তি।

প্রাণপতি আমার—বিভীষণ।

পৃ—১২৫

সে বিজন বনে—অর্থাৎ জনশূন্য অশোকবনে।

## পঞ্চম সর্গ

ত্রিদশ-আলয়ে—স্বর্গে। বৈজয়ন্ত-ধাম—ইন্দ্রের পুরী।

পৃ—১২৬

দৈত্য-দল আসি ইত্যাদি—শচীদেবী, দেবরাজকে একান্ত ব্যাকুল দেখিয়া পরিহাসচ্ছলে এই কথাটী কহিলেন।

দাসীর সাধনে—দাসীর প্রার্থনায়। মহেম্বাস—মহাধনুর্দ্ধর।

পৃ—১২৮

মন্দার কাঞ্চন-কান্তি—পারিজাতফুলের সুবর্ণ-বর্ণ।

পুরন্দর—ইন্দ্র। ভবানন্দময়ী—সংসারানন্দদায়িনী।

আনায়—জাল।

পৃ—১২৯

দেবেন্দ্রের পদে ইত্যাদি—নিদ্রাদেবী আসিয়া ইন্দ্রের পদতলে প্রণত হইলেন, অর্থাৎ ইন্দ্রের ঘুম পাইতে লাগিল।

পৃ—১৩৩।—আয়াসিতে—আয়াস অর্থাৎ ক্লেশ দিতে।

পৃ—১৩৪

আয়সী—লৌহময় কবচ। বীতিহোত্র—অগ্নি।

পৃ—১৩৫

তাহার মাঝারে ইত্যাদি—যেমন শারদ-নিশাতে কৌমুদীর

তেজোরেখা অর্থাৎ জ্যোৎস্নার রোপ্যের ন্যায় শুভ্র আলোক-রেখা মেঘমালায় শোভমান হয়, সেইরূপ গঙ্গার জল মহাদেবের শিরোদেশে শোভমান হইতেছে।

রঘুজ-অজ-অঙ্গজ, ইত্যাদি—রঘুর পুত্র অজ, তাঁহার পুত্র।

## পৃ—১৩৬

হর্য্যক্ষ—সিংহ।

রৌরব—অগ্নিময় নরকবিশেষ, এস্থলে দাবানল।

## পৃ—১৩৭

স্ত্রী-কণ্ঠ সম্ভব-রব—স্ত্রীলোকের কণ্ঠজনিত মধুর ধ্বনি, অর্থাৎ মেয়েলী সুর। কোলম্বক—বীণার অঙ্গবিশেষ। ক্বণিছে—বাজিছে। রশনা—মেখলা, চন্দ্রহার।

মরে নর ইত্যাদি—কালরূপ ফণী দংশন না করিলে কখনই লোকের মৃত্যু হয় না। কিন্তু এ সকল দেববালাগণের পৃষ্ঠদেশে লম্বমান এক মণিমণ্ডিত বেণীরূপ ফণী দর্শন করিবামাত্রেই কামবিষে লোকের প্রাণ-বিয়োগ হয়; অর্থাৎ ইহারা এতাদৃশ সুকেশী যে, ইহাদের রূপ দেখিলেই লোকে একেবারে বিমোহিত হইয়া পড়ে। আর যদি কেহ পথিমধ্যে কৃতান্তের দূত অর্থাৎ যমদূতস্বরূপ ফণীকে দর্শন করে, সে তৎক্ষণাৎ প্রাণভয়ে পলায়ন করে; কিন্তু এই ত্রিদিব-নিবাসিনীদিগের পৃষ্ঠদেশস্থিত বেণীরূপ ফণীকে, ভুজঙ্গভূষিত, শূলধারী উমাপতির ন্যায় কে না গলায় বাঁধিতে ইচ্ছা করে?

অর্থাৎ ইহাদের সৌন্দর্য্যগুণে বিমুগ্ধ হইয়া সকলেই ইহাদের সমাগমে অভিলাষী হয়।

**পৃ—১৪৯**

বহুলে তারার করে ইত্যাদি—বহুলে অর্থাৎ কৃষ্ণপক্ষে নিশানাথের অভাবে তারাসমূহের কিরণেও বসুমতী উজ্জ্বল হন। আমার হৃদয়াকাশের পূর্ণশশী-স্বরূপ পুত্র ইন্দ্রজিতের অনুপস্থিতিকাল পর্য্যন্ত তুমি তারার স্বরূপ হইয়া আমার হৃদয়কে উজ্জ্বল কর।

**পৃ—১৫০**

উজ্জ্বলতর মুকুতা—এ স্থলে অশ্রুবিন্দু অর্থাৎ প্রমীলা সুন্দরী ক্রন্দন করিলেন।

**পৃ—১৫১**

আলোকাগারে—আলোকগৃহে অর্থাৎ তোমার চক্ষুর্দ্বয়ে।

পয়োবহ—মেঘ। কুসুমেষু—ফুলবাণ, অর্থাৎ কন্দর্প।

## ষষ্ঠ সর্গ

**পৃ—১৫৩**

শিবির—তাঁবু।

প্রহরণ—যদ্দ্বারা প্রহার করা যায়, অর্থাৎ অস্ত্র

নশ্বর—নাশক, সংহারক।

## পৃ—১৫৪

চন্দ্রচূড়—যাঁহার চূড়ায় চন্দ্র আছে, অর্থাৎ মহাদেব।

মহোরগ—মহাসর্প।  বায়ু-সখা—অগ্নি।

## পৃ—১৫৫

বৈশ্বানর—অগ্নি।  পিধান—খাপ।

অসি—তরবারি।  কৃতান্ত-দূত—যমদূতস্বরূপ রাবণি।

যার বিষে · রাবণির ক্রোধানল-বিষে।

সে সর্পাবিবরে—রাবণিরূপ সর্পের গর্ত্তে, অর্থাৎ রাবণির নিকটে।  রাক্ষসগ্রাম—রাক্ষসসমূহ।

## পৃ—১৫৬

সহস্রাক্ষ—সহস্রচক্ষুঃ অর্থাৎ ইন্দ্র।

বিরূপাক্ষ—ত্রিলোচন, মহাদেব।

শৈলবালা—গিরিবালা, দুর্গা।

## পৃ—১৫৭

অবহেল—অবহেলা কর।  আর্য্য—মান্য।

মঙ্গলঘট—মঙ্গলার্থ কলসী, অর্থাৎ পূর্ণকলসী।

বাসবত্রাস—যাহাকে দেখিয়া ইন্দ্র ভীত হন রাবণির বিশেষণ।

কলুষদ্বেষিণী—পাপদ্বেষ-কারিণী।

পঙ্কিল—পঙ্কযুক্ত অর্থাৎ ময়লা।

জীমূতাবৃত—মেঘাচ্ছাদিত।

পৃ — ১৫৮

ভাবী কর্ব্বুররাজ—ভবিষ্যৎ রক্ষোরাজ অর্থাৎ যিনি রাবণের নিধনানন্তর রাক্ষসদিগের রাজা হইবেন। বিভীষণের রাজ্যলাভ ভবিষ্যদ্‌গর্ভে, এজন্য বিভীষণকে কর্ব্বুররাজ বলিয়া সম্বোধন করা হইয়াছে।

বাদিত্র—বাজনা। মোহে—মোহিত করে।

গ্রীবাদেশ—গলদেশ, ঘাড়।

কাদম্বিনীরূপী কবরী—মেঘমালাস্বরূপ কেশপাশ।

জগদম্বা—জগন্মাতা।

পৃ — ১৫৯

কেমনে ফেলিব ইত্যাদি—ভ্রাতৃরতনে, লক্ষ্মণরূপ ভ্রাতৃশ্রেষ্ঠে।

এ অতল জলে—মেঘনাদের ক্রোধরূপ অগাধ জলে।

উর্ম্মিলা—লক্ষ্মণের পত্নী। তরুণ-যৌবন—নবযৌবন।

পৃ — ১৬০

প্রভঞ্জন—বায়ু।

সংশয়িতে—সংশয় অর্থাৎ সন্দেহ করিতে।

অহি—সর্প। অম্বর—আকাশ।

পৃ — ১৬১

শিখী—ময়ূর।

কেকারব—কেকাশব্দ। ময়ূরের ধ্বনির নাম কেকা।

ময়ূর ও সর্পে সংগ্রাম হইয়া পরিশেষে ময়ূর পরাজিত হইয়া ভূমিতলে পতিত হইল; এতদ্বর্ণনের মর্ম্ম এই যে, লক্ষ্মণ ও মেঘনাদে নাশ্য-নাশক ভাব-সম্বন্ধ হইলেও লক্ষ্মণের সহিত সংগ্রামে মেঘনাদের ময়ূরের দশা ঘটিবে, অর্থাৎ লক্ষ্মণ রণে মেঘনাদের প্রাণসংহার করিবেন।

নিরর্থ—ব্যর্থ, নিষ্ফল। প্রপঞ্চরূপে—বিস্তারিতরূপে।

নির্বীরিবে—নির্বীর করিবে। স্কন্দ—কার্ত্তিকেয়।

তারকারি—তারকনাশক। একজন অসুরের নাম তারক।

সারসন—কটিবন্ধ। ভাস্বর—দীপ্তিশালী।

## পৃ—১৬২

ফলক—ঢাল। দ্বিরদ-রদ—হস্তিদন্ত। নিষঙ্গ—তূণ।

কেশর—সিংহের ঘাড়ের লোম, এই নিমিত্ত সিংহের একটা নাম কেশরী।

বিভীষণ রণে— সংগ্রামে ভয়প্রদ।

## পৃ—১৬৩

ভুঞ্জাও—ভোগ করাও।

মৃত্যুঞ্জয়-প্রিয়ে—শিব-প্রিয়ে। শিবের একটী নাম মৃত্যুঞ্জয়, অর্থাৎ যিনি মৃত্যুকে জয় করিয়াছেন।

কিশোর—বালক। মর্দ্দি—মর্দ্দন অর্থাৎ নাশ করিয়া।

দুর্ম্মদ—যাহাকে অতি কষ্টে নাশ করা যায়।

পরিমলধন—সৌরভস্বরূপ ধন।

শব্দবহ—যে শব্দকে বহন করে।

আশুতরে—অতি শীঘ্র। শব্দবাহক—আকাশ।

নগেন্দ্র-নন্দিনী—গিরিরাজবালা।

মধুজীবী—যাহারা মধু পান করিয়া জীবনধারণ করে।

**পৃ—১৬৪**

অমূল্য রতনে—লক্ষ্মণস্বরূপ অমূল্য রত্নে।

মহেষ্বাস—মহাধনুর্দ্ধর।

হিমানীতে—হিমসংহতিকালে, অর্থাৎ শীতকালে।

**পৃ—১৬৫**

সম্বর—সম্বরণ কর। নীলাম্বুসুতে—জলধিকন্যে।

দম্ভী—অহঙ্কারী। বিশ্বধ্যেয়া—বিশ্বারাধ্যা।

প্রাক্তন—অদৃষ্ট, কপাল। অরিন্দম—শত্রুদমনকারী।

**পৃ—১৬৬**

আসার—বারিধারা। বায়ুসখা—অগ্নি।

রাক্ষস-ভরসা—রাক্ষসকুলের আশাস্বরূপ।

গুল্ম-আবরণে—গুল্মরূপ আবরণের মধ্য দিয়া।

**পৃ—১৬৭**

সুযোগপ্রয়াসী—যে সুযোগ চেষ্টা করে।

অবগাহক—যে ব্যক্তি নদী কিম্বা পুষ্করিণী প্রভৃতিতে নামিয়া স্নান করে।

যমচক্ররূপী—যমের চক্রস্বরূপ ভয়ানক। নক্র—কুম্ভীর।
অশনিনাদে—বজ্রধ্বনিতে। নিষাদী—হস্ত্যারোহী, মাহুত।
সাদী—অশ্বারূঢ়।

পৃ—১৬৮

সর্ব্বভুকরূপী -অগ্নিসম তেজস্বী।
বিরূপাক্ষ—একজন রাক্ষসের নাম।
প্রক্ষ্বেড়ন—অস্ত্র-বিশেষ। স্যন্দন—রথ।
রিপুকুলকাল—রিপুকুলের কাল, অর্থাৎ যম স্বরূপ।
উৎস—প্রস্রবণ, নির্ঝর।

দেবলোভ—দেবতাদিগের লোভজনক; অর্থাৎ যাহা দেখিয়া দেবতাদিগেরও লোভ জন্মে।

মাৎসর্য্য—অন্যের সৌভাগ্যে দ্বেষ।

পৃ—১৬৯

তুষার—হিম, বরফ। সৌরকর—সূর্য্যকিরণ।

মৃগাক্ষিগঞ্জিনী—সুন্দরীকুলগঞ্জনাকারিণী অর্থাৎ যাহার সৌন্দর্য্য সন্দর্শনে সুন্দরীকুল লজ্জিতা হয়।

পৃ—১৭০

আয়সী—লৌহময় কবচ। বাজী—ঘোড়া।
বাজীপাল—অশ্বপালক অর্থাৎ সহিস।
পট্ট-আবরণ—পট্টবস্ত্রনির্ম্মিত আচ্ছাদন অর্থাৎ গদি।
অবচয়ি—অবচয়ন করিয়া, তুলিয়া।

উজলি—উজ্জ্বল করিয়া।

পৃ—১৭১

প্রগল্‌ভে—অহঙ্কারে। পূত—মন্ত্রদ্বারা পবিত্র।

পৃ—১৭২

কলুষনাশিনী—পাপনাশিনী।

উপহার—উপকরণ, পূজাসামগ্রী। বাজী—বাণ।

প্রসাদিতে—প্রসাদ অর্থাৎ অনুগ্রহ করিতে।

পৃ—১৭৩

রৌদ্র—ভয়ানক।

উর্দ্ধফণা—উদ্গতফণা, অর্থাৎ ফণাধারী।

পিণ্ড—লৌহপিণ্ড। মিহির—সূর্য্য।

অম্বুনাথ—জলপতি, সমুদ্র। নিদাঘ—গ্রীষ্মোত্তাপ।

পৃ—১৭৪

বঞ্চাইছ—বঞ্চনা করিতেছ।

সর্ব্বভুক্—সর্ব্বসংহারক, অর্থাৎ অগ্নি।

কিষ্কিন্ধ্যা-অধিপ—কিষ্কিন্ধ্যার রাজা অর্থাৎ সুগ্রীব।

রাজদ্রোহী—রাজানিষ্টকারী।

শৃঙ্গনাদিগ্রাম—শৃঙ্গবাদকসমূহ।

ভগ্নোদ্যম—ভগ্নোৎসাহ, হতাশ। রক্ষশ্চমূ—রাক্ষসসেনা

বিদাও—বিদায় কর।

উলঙ্গিলা—উলঙ্গ করিলেন, অর্থাৎ খাপ হইতে বাহির করিলেন।

পৃ—১৭৫

কৃপাণবর—তরবারিশ্রেষ্ঠ।

শত্রুকরে—ইন্দ্রহস্তে।　　মহাহবে—মহাযুদ্ধে।

জলদ-প্রতিম স্বনে—মেঘগর্জ্জনসদৃশ স্বরে।

আনায়—জাল।　　সপ্তশূরে—সাতজন বীরে।

পৃ—১৭৬

রোধিবে—রোধ করিবে অর্থাৎ ঢাকিবে

শাস্তিয়া—শাস্তি দিয়া।　　কাকোদর—সর্প।

ভীম-প্রহরণে—ভীম-আঘাতে।　　কার্ম্মুক—ধনুঃ।

ফলক—ঢাল।　　শুণ্ডধর—হস্তী।

পৃ—১৭৭

খুল্লতাত—কনিষ্ঠ তাত, অর্থাৎ খুড়া।

শূলিশম্ভুনিভ—শূলাস্ত্রধারী মহাদেবসদৃশ।

বাসববিজয়ী—ইন্দ্রজিৎ।

গঞ্জি—গঞ্জনা অর্থাৎ তিরস্কার করি।

ভঞ্জিব—ঘুচাইব।　　আহবে—সংগ্রামে।

সাধনা—প্রার্থনা, ইচ্ছা।　　ইচ্ছি—ইচ্ছা করি।

পৃ—১৭৮

বিধু—চন্দ্র।　　বিধি—বিধান।　　স্থাণু—মহাদেব।

সম্ভাষে—সম্ভাষণ করে। অজ্ঞ—নির্ব্বোধ।

পৃ—১৭৯

দম্ভী—অহঙ্কারী। শাস্তি—শাস্তি দিই।

রাবণ-আত্মজে—রাবণপুত্রে, মেঘনাদে।

ভর্ৎস—ভর্ৎসনা কর।

আশ্রয়ী—যে আশ্রয় অর্থাৎ শরণ লয়।

নিশীথ—অর্দ্ধরাত্র। অম্বরে—আকাশে।

মন্দ্রে—গম্ভীর শব্দ করে। জীমূতেন্দ্র—মেঘরাজ।

কোপি—কোপ করিয়া।

পৃ—১৮০

সহবাস—সংসর্গ অর্থাৎ সঙ্গে থাকা। বর্ব্বরতা—মূর্খতা।

সন্ধানি—সন্ধান করিয়া।

পৃ—১৮১

নিষ্কল—চন্দ্রপক্ষে কলারহিত, মেঘনাদ পক্ষে তেজোহীন।

পৃ—১৮২

বামেতর—বাম হইতে ইতর বা ভিন্ন, অর্থাৎ দক্ষিণ।

মূর্চ্ছিলা—মূর্চ্ছান্বিত হইলা। পরুষ—কর্কশ।

পৃ—১৮৩

বারতা—বার্ত্তা, খবর।

ত্রাণিবে—ত্রাণ অর্থাৎ রক্ষা করিবে।

অন্তিমে—চরমে, শেষাবস্থায়, মৃত্যুকালে।

পৃ—১৮৪

বিরাগ—দুঃখ।　　শরদিন্দুনিভাননা—শরচ্চন্দ্র-সদৃশমুখী।

অংশুমালী—অংশু কিরণ যাহার মালাস্বরূপ অর্থাৎ সূর্য্য।

অনীকিনী—সেনা।

পৃ—১৮৫

সম্বর—পরিত্যাগ কর।

বিধান—নিয়ম, আজ্ঞা।　　শার্দ্দূলী—ব্যাঘ্রী।

অবর্ত্তমানে—অনুপস্থিতিকালে।　　নিষাদ—ব্যাধ।

আক্রমে—আক্রমণ করে।　গতজীব—গতপ্রাণ অর্থাৎ মৃত।

বিবশা—অধীরা।

পৃ—১৮৬

অবতংস—অলঙ্কার।

পৃ—১৮৭

শঙ্করী　মঙ্গলদায়িনী অর্থাৎ ভবানী, দুর্গা।

কুসুমাসার—পুষ্পবৃষ্টি।　　কটক—সৈন্য।

# সপ্তম সর্গ

পদ্মপর্ণ—পদ্মপত্র। পদ্মযোনি—ব্রহ্মা।

স্থলে সমপ্রেমাকাঙ্ক্ষী—ভূমিতে তুল্যপ্রেমাকাঙ্ক্ষী, অর্থাৎ সূর্য্যোদয়ে নলিনী জলে যেরূপ প্রফুল্লিতা হয়, সূর্য্য-মুখীও স্থলে তদ্রূপ।

সূর্য্যমুখী—পুষ্পবিশেষ, এই পুষ্প দিবাভাগে বিকসিত থাকে, রাত্রিকালে নিমীলিত হয়; এজন্য সূর্য্যের প্রতি সূর্য্য মুখীর নলিনীর সহিত সমপ্রেম বর্ণিত হইয়াছে।

পৃ—১৮৮

স্নানি—স্নান করিয়া। অনুরোধে—অনুরোধ করে।

বীণাবাণী—বীণার ন্যায় মধুরভাষিণী; এস্থলে বীণাবাণী—প্রমীলা।

পৃ—১৮৯

সীমন্তিনি—হে সুন্দরি। ধূর্জ্জটি—শিব।

পৃ—১৯০

সর্ব্বহর—সর্ব্বনাশক। কাল—সময়।

পদরাজীবে—পাদপদ্মে।

শূলী—শূলাস্ত্রধারী, অর্থাৎ মহাদেব। হর—শিব।

পৃ—১৯১

মর—যাহাদের মৃত্যু আছে, অর্থাৎ মনুষ্যাদি।

পৃ—১৯২

করপুটে—করযোড়ে।　সন্দেশবহ—বার্ত্তাবহ অর্থাৎ দূত।
ভবে—সংসারে।　বিরূপাক্ষচর—শিবদূত।

পৃ—১৯৩

হরি—সিংহ।
বিউনিল—বিউনি করিল অর্থাৎ বাতাস করিল।
বিউনি—পাখা।
পুত্রহানী—পুত্রহন্তা, অর্থাৎ যে পুত্রকে হনন করে।

পৃ—১৯৪

শৈব—শিবভক্ত।

পৃ—১৯৫

রথগ্রাম—রথসমূহ।　বারণ—হস্তী।　তুরঙ্গম—অশ্ব।
চামর—রাক্ষসবিশেষ।　উদগ্র—একজন রক্ষঃ।

রক্ষঃকুল অনীকিনী, গজরাজতেজঃ ভুজে ইত্যাদি দ্বারা দানবদলনী চণ্ডীর সমতা প্রাপ্ত হইয়াছে; যথা—রাক্ষস সেনার সহিত গজরাজ ছিল; কিন্তু চণ্ডীর ভুজে গজরাজের বল ছিল, অর্থাৎ চণ্ডী স্বীয় হস্তদ্বারাই হস্তীর কার্য্য সমাধা করিয়াছিলেন। অশ্বগতি পদে ইত্যাদি স্থলেও পূর্ব্বের ন্যায় উপমা-উপমেয় ভাব কল্পনা করিয়া লইতে হইবে।

## পৃ—১৯৬

ভূধরব্রজ—পর্ব্বতসমূহ। লয়িতে—লয় করিতে।

পাণ্ডুগণ্ড ইত্যাদি—ভয়ে বিভীষণের গণ্ডদেশ অর্থাৎ গাল পাণ্ডুবর্ণ হইয়াছে। বর্ম্ম—সাঁজোয়া।

## পৃ—১৯৭

রাক্ষস-চমূ—রাক্ষসসেনা।

কিষ্কিন্ধ্যানাথ—কিষ্কিন্ধ্যাপতি অর্থাৎ সুগ্রীব।

বীরকুলর্ষভ—বীরকুলশ্রেষ্ঠ। রক্তাক্ষ—রক্তবর্ণ চক্ষুঃ।

নেতা—নায়ক অর্থাৎ যাহারা প্রধান।

## পৃ—১৯৮

বীরবৃন্দ—বীরসমূহ।

শূলিশম্ভুনিভ—শূলাস্ত্রধারী মহাদেবসদৃশ।

স্নেহপণ—স্নেহস্বরূপ মূল্য। দাক্ষিণ্য—দয়া।

ভুঞ্জি—ভোগ করি।

## পৃ—১৯৯

ঠাট—সৈন্য। জীবকুল-কুলক্ষণ—প্রাণিবর্গের কুলক্ষণস্বরূপ।

শরদিন্দুনিভাননা—শরচ্চন্দ্রসদৃশমুখী।

বৈজয়ন্ত—ইন্দ্রপুরী। কিন্নর—স্বর্গীয় গায়ক।

অনন্ত বসন্তানিল—চিরমলয়মারুত।

## পৃ—২০০

বর্ষিছে—বর্ষণ করিতেছে। মন্দারপুঞ্জ—মন্দারপুষ্পসমূহ।

রত্নাকর—সমুদ্র।        ইন্দিরা—লক্ষ্মী।

প্রতিবিধানিতে—প্রতিবিধান করিতে।        শক্র—ইন্দ্র।

জগদম্বে—জগন্মাতঃ।        অম্বর—আকাশ।

## পৃ—২০১

সমরিব—সমর করিব।

বাসবীয়—বাসব অর্থাৎ ইন্দ্র-সম্বন্ধীয়।        চমূ—সেনা।

রমা—লক্ষ্মী।        শিখা—জ্বালা।        চর্ম্ম—ঢাল।

## পৃ—২০২

নীড়—পক্ষীর বাসা।

## পৃ—২০৩

অবরোধ—অন্তঃপুর।  শরজাল—বাণসমূহ।  নাগ—সর্প।

## পৃ—২০৪

নিভৃত—নির্জ্জন স্থান।        আসন্নকালে—মৃত্যুসময়ে।

দয়িতা—স্ত্রী।        বামতম—অত্যন্ত বাম।

আলবাল—বৃক্ষের চতুর্দ্দিকে জলরক্ষার্থে গোলাকার বাঁধ।

অকাল—অসময়।        নিদাঘ—গ্রীষ্ম।

কপটসমরী—কূটযুদ্ধকারী।

## পৃ—২০৫

তিতিয়া—ভিজাইয়া।        নয়ন-আসারে—নয়নাশ্রুধারায়।

স্বন—শব্দ।        নেতৃনিধি—নেতৃশ্রেষ্ঠ।

মন্দ্রিলা—মন্দ্র অর্থাৎ গম্ভীরধ্বনি করিলা।

জীমূতবৃন্দ—মেঘসমূহ। ইরম্মদ—বজ্রাগ্নি।

সৌদামিনী—বিদ্যুৎ। তিমিরপুঞ্জ—অন্ধকাররাশি।

তিমির-বিনাশী—অন্ধকারনাশক।

প্লাবন—জলপ্লাবন অর্থাৎ বন্যা।

পৃ—২০৬

কূর্ম্ম—কচ্ছপ। দশনশিখরে—দন্তের অগ্রভাগে।

আয়াসে—আয়াস অর্থাৎ ক্লেশ দেয়।

পৃ—২০৭

মদকল—মদমত্ত। প্রতিঘ-অন্ধ—রাগান্ধ।

পরাগ—ধূলি। ঊর্ম্মিকুল—ঢেউসমূহ।

পৃ—২০৮

নিধন—মারণ, নাশ।

পৃ—২০৯

বৈনতেয়—বিনতানন্দন, গরুড়।

সহস্রাক্ষ—সহস্রচক্ষু অর্থাৎ ইন্দ্র। ভানু—সূর্য্য।

পৃ—২১০

বাহন—যে বহন করে, অর্থাৎ অশ্ব ও হস্ত্যাদি।

পৃ—২১১

কম্বু—শঙ্খ, শাঁখ।

কলম্বকুল—বাণসমূহ। কুঞ্জরপুঞ্জ—হস্তিসমূহ।
সৌরতেজঃ—সূর্য্যতুল্য দীপ্তিশালী।

পৃ—২১২

বীরর্ষভ—বীরশ্রেষ্ঠ।
বিস্ফুলিঙ্গ—অগ্নিকণা। হে সূত—হে সারথি।

পৃ—২১৩

প্লাবন—বন্যা। বালিবন্ধ—বালির বাঁধ।
গোষ্ঠবৃতি—গোয়ালের বেড়া। শিঞ্জিনী—ধনুকের ছিলা।
কুমার—কার্ত্তিকেয়।

পৃ—২১৪

কাতরিয়া—কাতর করিয়া। শক্তিধর—কার্ত্তিকেয়।
স্নেহেন—স্নেহ করেন। নীলাম্বর-পথ—আকাশপথ।

পৃ—২১৫

কটক—সৈন্য। প্রসরণ—প্রতিসর, বেষ্টন।
নিরস্তিলা—নিরস্ত করিলা। পার্থ—পৃথাপুত্র অর্জ্জুন।

পৃ—২১৬

কোষ—তরবারির খাপ।
কুলিশী—বজ্রধর, ইন্দ্র। দম্ভোলি—বজ্র।
মাতলি—ইন্দ্রের সারথি। জীব—জীবিত থাক।

পৃ—২১৭

পুত্রহা—পুত্রহন্তা অর্থাৎ যে পুত্রকে মারে।

অঞ্জনাপুত্র —হনূমান।

ভূধর—যে পৃথিবীকে ধারণ করে অর্থাৎ পর্ব্বত।

পৃ—২১৮

মিহির—সূর্য্য। পরদারালোভে—পরস্ত্রীলোভে।

পৃ—২১৯

অনম্বর—আকাশ। মত্তকরী—মত্তহস্তী।

পৃ—২২০

কলত্র—স্ত্রী। চাপ—ধনু।

পৃ—২২১

সপন্নগ—সসর্প। শব—মৃতদেহ।

লাঘবিলা—লাঘব করিলা অর্থাৎ কমাইলা।

পৃ—২২২

তাণ্ডবি—তাণ্ডব অর্থাৎ নৃত্য করিয়া।

# অষ্টম সর্গ

পৃ—২২৩

বিরাম-মন্দিরে—বিশ্রামগৃহে। তমোহা—অন্ধকারনাশক। মিহির—সূর্য্য। গৈরিক—ধাতুবিশেষ। প্রস্রবণ—ঝরণা।

পৃ—২২৪

পৌলস্ত্যেয়—পুলস্ত্যনন্দন রাবণ। সর্ব্বভুক্‌সম—অগ্নিতুল্য।

পৃ—২২৫

বিলাপে—বিলাপ করে। কর্ব্বুরোত্তম—রাক্ষসশ্রেষ্ঠ। উন্মীলি—উন্মীলন করিয়া অর্থাৎ প্রকাশিয়া, চাহিয়া।

অভাগিনী—ইহা সীতার বিশেষণ। রামের সীতাকে অভাগিনী বলিবার তাৎপর্য্য এই যে, সীতার নিমিত্তই লক্ষ্মণের এতাদৃশী দুরবস্থা ঘটিয়াছে।

পৃ—২২৬

সরস—সরস করিয়া থাক। এ প্রসূনে—লক্ষ্মণরূপ পুষ্পে। বিতর—বিতরণ কর অর্থাৎ দান কর। নিশীথ—অর্দ্ধরাত্র। শৈলসুতা—গিরিবালা।

উৎসঙ্গ প্রদেশে—ক্রোড়দেশে অর্থাৎ কোলে।

পৃ—২২৭

ধূর্জ্জটি—মহাদেব। সঘনে—ক্রমাগত, নিরন্তর, ঘন ঘন।

আক্ষেপিছে—আক্ষেপ করিতেছে। কৃতান্তনগরে যমপুরে
প্রেতদেশ—মৃতব্যক্তিদিগের স্থান অর্থাৎ যমালয়।

পৃ—২২৮

তমোময়—অন্ধকারময়।

পৃ—২২৯

খমুখে—আকাশমুখে অর্থাৎ আকাশে।
সিন্ধুনীরে—সমুদ্রজলে। তরী—নৌকা।

পৃ—২৩০

তনু—শরীর। কল্লোল—কলকল শব্দ। পরিখা—গড়খাই।
পয়ঃ—দুগ্ধ। পাবকরাশি—অগ্নিরাশি।

পৃ—২৩১

পিনাকী—মহাদেব। পিনাক—শিবধনুঃ। ইষু—বাণ।
কামরূপী—স্বেচ্ছারূপী, অর্থাৎ যখন যেমন ইচ্ছা সেইরূপ রূপ যে ধারণ করিতে পারে।

পৃ—২৩২

পীড়য়ে—পীড়া দেয়। পুলিনে—তীরে।

পৃ—২৩৩

আগ্নেয়—অগ্নিময়। তোরণ—গেট, ফটক।
স্পৃহা—ইচ্ছা, লোভ। শ্লেষ্মা—কফ।
বিশাল-উদর—লম্বোদর। অজীর্ণ—অপাক।

অজীর্ণ ভোজনদ্রব্য ইত্যাদির তাৎপর্য্য এই যে, ঔদরিক ব্যক্তির ভোজন-লালসা অধিক হয়, সুতরাং সে উপাদেয় সামগ্রীর ভক্ষণ-স্পৃহায় পূর্ব্ব-ভক্ষিত অপাক দ্রব্যজাত উদ্গীরণ পূর্ব্বক উদর শূন্য করে।

প্রমত্তত্ব—প্রমত্ততা। নৃত্য, গীত, ক্রন্দন, জ্ঞানহরণ প্রভৃতি ক্রিয়া প্রমত্ততার স্বাভাবিক লক্ষণ।

## পৃ—২৩৪

বিসূচিকা—ওলাউঠা, উদরপীড়া।

শুভ্রজলরয়রূপে—শুভ্রজলবেগরূপে। অর্থাৎ ওলাউঠা রোগে সর্ব্বশরীরের শোণিত জলরূপে পরিণত হইয়া মুখ ও মলদ্বার দিয়া বহির্গত হইতে থাকে। পিপাসা, আকর্ষণী প্রভৃতি ক্রিয়া উক্ত রোগের প্রধান লক্ষণ।

অঙ্গগ্রহ—আকর্ষণী, ধনুষ্টঙ্কার, খেঁচারোগ।

প্রবাহিনী—নদী।

## পৃ—২৩৫

খর—তীক্ষ্ণ।

সূতবেশে—সারথিবেশে।

নিধনসাধনে—নাশসম্পাদনে অর্থাৎ মারণে।

জীবে—জীবিত থাকে।

দাবদগ্ধ—দাবানলদগ্ধ।

## পৃ—২৩৬

দুর্গন্ধময়—দুর্গন্ধপূর্ণ।

সমীর—সমীরণ, পবন। দারা—স্ত্রী
শূন্যদেশভবা বাণী—আকাশবাণী অর্থাৎ দৈববাণী।

পৃ—২৩৭

সুবিধি—সুনিয়ম। বিধির—বিধাতার। বিধি—নিয়ম
কৃমি—কীট, পোকা। পূরে—পূর্ণ করে

পৃ—২৩৮

আত্মহা—আত্মঘাতী।

চিরবন্দী—চিরবন্দীস্বরূপ। আত্মঘাতীদিগকে চিরবন্দী বলিবার তাৎপর্য্য এই যে, তাহাদের উক্ত কূপনামক নরক হইতে নিষ্কৃতি পাইবার কখনও সম্ভাবনা নাই।

কলুষ-কুহকে—পাপ-কুহকে। অবহেলে—অবহেলা করে
রণে—রণ করে।

আবরেন—আবরণ করেন, ঢাকেন অর্থাৎ ধর্ম্ম তাহাকে রক্ষা করেন।

কান্তার—দুর্গম পথ।

পৃ—২৩৯

রোগিহাস্য ইত্যাদি—রোগিহাস্যের সহিত কিরণাবলী উপমা দিবার মর্ম্ম এই যে, যেমন পীড়িত ব্যক্তির হাস্যে কোন রস বা শক্তি নাই, সেইরূপ কিরণজালের পত্রমধ্য দিয়া প্রবেশ করাতে কেবল আলোকমাত্র আছে, কিন্তু তাহাতে কোন তেজঃ নাই।

তোষ—তুষ্ট কর।

রসনা-জনিত-ধ্বনি—রসনোচ্চারিত শব্দ অর্থাৎ মানব-বাক্য।

ভেটিব—সাক্ষাৎ করিব।

পৃ—২৪০

পৌলস্ত্য—পুলস্ত্যনন্দন রাবণ। খর—খরনামক রাক্ষস।

অহি—সর্প। নকুল—নেউল, বেজি।

খরদূষণের বিষদন্তহীন সর্পের সহিত তুলনা দিবার তাৎপর্য্য এই যে, যেমন সর্পের বিষদাঁত ভাঙ্গিলে আর বল থাকে না, সেইরূপ খরদূষণ রামের নিকট পরাজিত হওয়া অবধি পরাক্রম-শূন্য হইয়াছে।

পৃ—২৪১

কুড়িছে—উপড়াইতেছে, অর্থাৎ তুলিয়া ফেলিতেছে।

।—কাজল। ঘৃণিতাম—ঘৃণা করিতাম।

গরিমার—গৌরবের। কেশাবলী প্রভৃতির চিকণ বন্ধনাদি দ্বারা কামিগণের মনোহরণাদি পূর্ব্বক নানা সুখভোগ বর্ণনানন্তর, "গরিমার পুরস্কার" ইত্যাদি বর্ণনার তাৎপর্য্য এই যে, কেশাবলী প্রভৃতি দ্বারা যে স্বর্গতুল্য সুখভোগ করিয়াছি, অবশেষে কি সে সুখভোগ নরকভোগরূপে পরিণত হইল?

২৪২।—রক্তাক্ত—রক্তবিমিশ্রিত।

পৃ—২৪৩

কম্বু—শঙ্খ। কবিরা সচরাচর শঙ্খের সহিত গ্রীবা অর্থাৎ ঘাড়ের তুলনা দিয়া থাকেন।

সূক্ষ্ম স্বর্ণসূতার কাঁচলী—স্তনাবরণ, স্তনকে আচ্ছাদন না করিয়া বরং তাহার রুচি অর্থাৎ কান্তির বৃদ্ধিকরতঃ কামিগণের কামানল উদ্দীপ্ত করে।

নীলপট্টবাসে ইত্যাদি—এই স্ত্রীলোকদিগের পরিধান-বসন নীলবর্ণ এবং এত পাতলা যে, তদ্দ্বারা উরুদেশের আবরণ দূরে থাকুক, বরং তন্মধ্য দিয়া আপন কান্তিসকল এমন প্রকাশ করিতেছে যে, যেমন বস্ত্রহীনা অপ্সরীদলের কান্তি তাহাদের জলকেলিকালে প্রকাশ পায়।

কিম্বা ইত্যাদি—কিম্বা হে রতিদেবি, এই সকল পুরুষ তোমার মনোরথ মন্মথের তুল্য সুন্দর।

হেরি সে পুরুষদলে ইত্যাদি—পুরুষকুলদর্শনে এই সকল দুর্বৃত্তা নারীগণের কামরিপু প্রবল হওয়াতে, তাহাদের শ্বাসবায়ু উত্তপ্ত হইয়া উঠিল এবং তাহাদের কণ্ঠস্থিত কুসুম-মালার রজঃ অর্থাৎ কুসুমধূলি উড়াইয়া ইত্যাদি। ইহার তাৎপর্য্য এই যে, এই স্ত্রীলোকেরা কামে বিবশা হইল। পুরুষদলও তাহাদের হাবভাব ও লাবণ্যদর্শনে একেবারে বিমোহিত হইয়া পড়িল।

পৃ—২৪৪

বিহঙ্গ-বিহঙ্গী যথা, এস্থলে নারী ও পুরুষদলের বিহঙ্গ-বিহঙ্গীর সহিত তুলনা দিবার তাৎপর্য্য এই যে, রতিকালে তাহাদের যেমন স্থানাস্থান ও সময়াসময়ের বিবেচনা থাকে না, নারী ও পুরুষগণেরও এস্থলে সেই দশা ঘটিয়া উঠিল।

পৃ—২৪৫

ছলে যথা ইত্যাদি—মরুভূমে মরীচিকা কেবল তৃষার উৎপাদক মাত্র; কিন্তু তৃষার নিবারণে সে শক্তিহীনা। মাকাল ফলেরও অবিকল সেই ধর্ম্ম, এ সুরূপা স্ত্রীদল ও সুদৃশ্য পুরুষদল বিধাতার দণ্ডবিধানানুসারে উভয়ে উভয়ের মনোরথ সফল করিতে অক্ষম, তন্নিমিত্তই উপরি উক্ত বিবাদ। প্রথম দর্শনে উভয়ের মনে যে অনুরাগ জন্মে, সে অনুরাগ বৃথা হইয়া ক্রোধরূপ ধারণ করে।

এ দুর্ভোগ ইত্যাদি—এই অসাধারণ বর্ণনা নীতিশূন্য নহে। প্রথমতঃ পাঠকগণের মনে ইহা অশ্লীল বোধ হইতে পারে, ফলতঃ ইহা তাহা নহে। কবি এ কুপাপের যে দণ্ড এ স্থলে বর্ণনা করিয়াছেন, তাহা কোনমতেই এতদপেক্ষা সুকৌশলে প্রকাশ করা যায় না, এই নীতিগর্ভ উপদেশবাক্যটী বোধ হয়, সকলেরই হৃদয়ঙ্গম হইবে। "যৌবনে অন্যায় ব্যয়ে বয়সে কাঙ্গালী" এই বর্ণনাটী নূতন সঙ্কলিত।




পৃ—২৪৬।—সুসরসী—সুসরোবর।

চর্ব্ব্য—যে বস্তু চিবাইয়া খাইতে হয়।

চোষ্য—যে বস্তু চুষিয়া খাইতে হয়।

লেহ্য—যে বস্তু লেহন করিয়া খাইতে হয়।

পেয়—যে বস্তু পান করিতে হয় অর্থাৎ তরল পদার্থ।

কামধুক্—স্বর্গ; কাম—ইচ্ছা, অভিলাষ। ধুক্—দোহন-কর্ত্তা, অর্থাৎ যিনি মনোরথ পূর্ণ করেন।

বন্ধ্য—ফলশূন্য, বাঁজা।

পৃ—২৪৭।—দ্রবি—দ্রব করিয়া অর্থাৎ গলাইয়া।

মহোরগবৃন্দ—মহাসর্পসমূহ।

অশেষশরীরী—দীর্ঘ-দেহবিশিষ্ট।

শেষ—শেষনামক সর্প, অনন্ত নাগ।

পৃ—২৪৮

কনকপ্রসূন-পূর্ণ—স্বর্ণকুসুম-পরিপূর্ণ। রঙ্গভূমি—যুদ্ধক্ষেত্র।

পৃ—২৪৯।—বীরকুলসংকীর্ত্তন—বীরকুলের যশোগান।

পৃ—২৫০।—(প্রথম) নরান্তক—একজন রাক্ষসের নাম।

( দ্বিতীয় ) নরান্তক—নরকুলের অন্তকারী, অর্থাৎ যম।

পৃ—২৫৩।—রিপুদমি—হে শত্রুদমনকারিন্।

পৃ—২৫৪।—কপর্দ্দী—শিব। কল—মধুরাস্ফুট শব্দ।

সরঃ—সরোবর।

বিনতানন্দনাত্মজ—গরুড়পুত্র অর্থাৎ জটায়ু।

সুদক্ষিণা—দিলীপের স্ত্রী।

নিদান—আদিকারণ, মূল।

**পৃ—২৫৫।**—শত্রুঘ্ন—শত্রুনাশক।

**পৃ—২৫৬।**—প্রসারি—বিস্তার করিয়া অর্থাৎ বাড়াইয়া।

**পৃ—২৫৭।**—আয়াস ক্লেশ, দুঃখ।

**পৃ—২৫৮।**—আশুগতি-পুত্র - পবনপুত্র।

আশুগতি-গতি—পবনগতি অর্থাৎ পবনের ন্যায় দ্রুতগামী।

## নবম সর্গ

**পৃ—২৬০।**—প্রভাতিল—প্রভাত হইল।

বিভাবরী—রাত্রি।　　লক্ষি—লক্ষ্য করিয়া

**পৃ—২৬১।**—করপুটে—করযোড় করিয়া।

হিমান্তে—শীতাবসানে অর্থাৎ গ্রীষ্মে।

মর—যাহাদিগের মৃত্যু আছে অর্থাৎ মনুষ্যাদি।

**পৃ—২৬২**

শূলীশম্ভুসম—শূলধারী মহাদেবসদৃশ।

কুমার—পুত্র অর্থাৎ মেঘনাদ।

বাসবজয়ী—ইন্দ্রের জেতা।

।।রহরি—পরিহার অর্থাৎ ত্যাগ করিয়া।

সৎক্রিয়া—সৎকার অর্থাৎ দাহাদি।

বিপক্ষ ইত্যাদি—বীরপুরুষেরা বীর বিপক্ষ হইলেও তাহার সম্মান করিয়া থাকেন।

পৃ—২৬৩।—বার্ত্তাবহ—যে সংবাদ বহন করে।

পৃ—২৬৫।—আসারে—বারিধারায়।

পৃ—২৬৬।—হাহাকারে—হাহাকার করে।

পৃ—২৬৭

সুবচনী—দেবীবিশেষ। সরমাপক্ষে—সুসংবাদদায়িনী।

পৃ—২৬৯

স্বর্ণ-ব্রততী—স্বর্ণলতা। রসাল—আম্রবৃক্ষ।

রাঘব-বাঞ্ছা—রাঘবের বাঞ্ছাস্বরূপা সীতাদেবী।

পৃ—২৭০

পতাকিকুল—পতাকাধারী দল। ক্বণে—শব্দে।

অসিকোষ—তলোয়ারের খাপ। সারসন—কোমরবন্ধ

কৃষ্ণ হয়ে—কৃষ্ণবর্ণ অশ্বে।

উচ্ছ্বাসিছে—উচ্ছ্বাস অর্থাৎ নিশ্বাস ছাড়িতেছে।

পৃ—২৭১

বামাব্রজ—স্ত্রী-সমূহ। পেশল—কোমল

Write grammatical notes on the words underlin.. in extract (*b*).

6. Expound the following Samasas .—

ইরম্মদাকৃতি, অজিনাসন, ইন্দুনিভাননা, অম্বিদল-অপবাদ, সৌরকররাশি।

7. Unfold the allusions in the following :—

(*b*) কিম্বা বিম্বাধরা রমা অম্বুরাশিতলে।

10. Translate into English :—

ছিনু মোরা, সুলোচনে ! গোদাবরীতীরে

কিসের অভাব তার ? [ See text. P. 99.

## INTERMEDIATE EXAMINATION, 1912.

2. Explain *any three* of the following extracts, with full reference to their contexts :—

(*a*) প্রভঞ্জন বলে
ত্রস্ত তরুকুল যবে নড়ে মড়মড়ে,
কে পায় শুনিতে যদি কুহরে কপোতী ?

(*b*) মূর্ত্তিমতী দয়া তুমি এ নির্দ্দয় দেশে ;
এ পঙ্কিল জলে পদ্ম ; ভুজঙ্গিনীরূপী
এ কাল কনকলঙ্কা শিরে শিরোমণি।

3. Write explanatory notes on the following :—

সপ্তর্ষি, বীরাসন।

4. Unfold the following allusions :—

(*c*) মরিল অকালে জাগি সে দুরন্ত শূর।

5. Expound the following *Samasas* :—

মন্ত্রপূত, রাবণমুক্তা, ছায়ালীন।

6. Comment on the following :—

(*a*) কীর্ত্তিবাস কীর্ত্তিবাস কবি।

(*c*) নিজদোষে মরে মূঢ় গরুড়-নন্দন।





7. Describe in your own words either Seeta's dream or Ram's return to Ajodhya.

9. Give the meaning of the following words, and derive them :—

প্রসন্ন and তীর্থ।

10. Translate into English :

নমিয়া সতীর পদে কহিলা সরমা

রুধিবে লঙ্কার নাথ, পড়িব সঙ্কটে।

[ See text. P. 124.

## INTERMEDIATE EXAMINATION, 1913.

3. Comment grammatically on the following : -

বনস্পতি, নায়কী।

4. Expound the following *Samasas* :—

হীনপ্রাণা, ভবেশ।

5. Give the stories compressed within the following extracts :—

(*a*) কে পারে হিংসিতে রঘুবংশ-অবতংসে
এ তিন ভুবনে, ভৃগুরাম গুরুবলে ?

6. Explain the following extracts, referring to their contexts and unfolding allusions where necessary .

(*a*) তব পদচিহ্ন ধ্যান করি দিবানিশি

শ্রীকণ্ঠ ভারতে খ্যাত বরছত্র যিনি
ভারতীর, কালিদাস সুমধুরভাষী। ( Text. P. 94.

(*b*) কিন্তু কারাগার যদি
..................................
সে পিঞ্জরে বদ্ধ পাখী ? ( Text. P. 122.

(c) Derive and parse the words :—

দমনীয়া and কমনীয় in the above extracts.

7. Translate into English :—

মারি সে দেশের রাজা তুমুল সংগ্রামে

মা আমার, কারে ভয় করিস জানকি ?

( Text. P. 115. )

## INTERMEDIATE EXAMINATION, 1914.

1. Explain the following extracts :—

(c) কহিল রাঘবরিপু ; ইন্দিবর আঁখি

কে কহিল মোর সাথে যুঝিতে বর্ব্বরে।

( Text. P. 121. )

(d) বরিষার কালে, সখি ! প্লাবন-পীড়নে

কে আছে সীতার আর এ অরক্ষপুরে ?

( Text. P. 101. )

Point out the mythological inaccuracy in extract c), and name the author from whom the poet has borrowed the idea expressed in extract (d).

2. Expound the *Samasas* :—

সুবর্ণদীপমালিনী, রঘুবংশ-অবতংস।

3. Derive :—

পুরন্দর, পার্থিব।

4. Write explanatory notes on the following, referring to their contexts and unfolding allusions where necessary :—

(d) কিম্বা বিম্বাধরা রমা অম্বুরাশিতলে।

7 5. Comment grammatically on any four of the following words :—

ভাস্কর, দম্পতি, কুরঙ্গিনী, বৃহস্পতি, নায়কী and বিহঙ্গী।

6. Describe the incident referred to in the following lines :—

মারি সে দেশের রাজা তুমুল সংগ্রামে
রঘুবীর বসাইলা রাজ-সিংহাসনে
শ্রেষ্ঠ যে পুরুষবর পঞ্চজন মাঝে।

Is the adjective তুমুল appropriate here ?

8. Form three compounds or *samasas*, uniting a group any three of words at a time out of t following :—

শীত, প্রসন্ন, বারিদ, নিকুঞ্জ, সিক্ত, স্পর্শ, and অম্বু।

9. Render into English prose :—

ভুলিনু পূর্ব্বের সুখ; রাজার নন্দিনী,

এ দোঁহার সম, রামা! আছে কি জগতে?

( Text. P. 99, l